রস সঞ্চার করিতে পারে কি না সে সম্বন্ধে সন্দেহ আছে। আবার এই ভাষা ব্যবহার না করিলেও চরিত্রগুলি অস্বাভাবিক হইয়া যায়। সমস্যা বটে।

॥ অভ্যুদয় (১৩৫৩) ॥ আলোচ্য গীতিনাট্যটি কংগ্রেস সাহিত্য সঙ্ঘের দ্বারা বহু জায়গায় অভিনীত হইয়া খ্যাতি লাভ করিয়াছে। ইহার বিষয়বস্তু ও রচনা-রীতি কিরণ চন্দ্র বন্দ্যোপাধ্যায়ের 'ভারতমাতা' ও 'ভারতে যবন' নামক নাটিকা দুইটির কথা মনে করাইয়া দেয়। ভারতের স্বাধীনতা-সংগ্রামের কয়েকটি স্তর গানের মধ্য দিয়া ইহাতে বর্ণনা করা হইয়াছে। প্রত্যেকটি অঙ্কের গোড়ায় সূত্রধারের দীর্ঘ উক্তি রহিয়াছে, অবশ্য ঐ সব উক্তি আর একটু সংক্ষিপ্ত হইলে নাটকের গতি ও চমৎকারিত্ব বোধ হয় বৃদ্ধি পাইত। স্বাধীনতা আন্দোলনে নেতাজী সুভাষচন্দ্রের প্রভাব নাটকের মধ্যে উল্লিখিত হয় নাই। ইহাতে আমাদের মন পীড়িত হয়।

॥ নতুন ইহুদী (১৩৫৯) ॥ রাজনীতির উপরতলায় দেনাপাওনার দরকসাকসি চলে, কালির আঁচড়ে চুক্তির সাক্ষ্য থাকিয়া যায়। কিন্তু সেই কালির আঁচড় যে নীচেকার লোকগুলির হৃদয়ে রক্তের রেখা হইয়া উঠে তাহা প্রতিমুহূর্তেই তাহারা বিক্ষত জীবনের মধ্যে অনুভব করিতে থাকে। স্বাধীনতার রথ আসিল বটে, কিন্তু তাহা দেশের মাটিকে দুইভাগ করিয়া, আমাদের মিলিত জীবনের আশা আকাঙ্ক্ষা গুঁড়াইয়া দিয়া এক অনিশ্চিত অন্ধকারাচ্ছন্ন ভবিষ্যতের দিকে আমাদের সুস্থিত সংসারগুলিকে নিক্ষেপ করিল। ছিন্নমূল নরনারীরা মাটির মায়া ত্যাগ করিল কিন্তু পুনরায় স্বাধীন মাটির সহিত সম্বন্ধ স্থাপন করিতে পারিল না। তাহাদের সংসার ছিন্ন হইল, মনুষ্যত্ব লুপ্ত হইল, জীবনের সর্বপ্রকার আশাভরসা নিশ্চিহ্ন হইয়া গেল। এই ভাগ্যহীন উদ্বাস্তুজীবনের এক নিদারুণ বাস্তব চিত্র অঙ্কিত হইয়াছে আলোচ্য নাটকটিতে। একটি মধ্যবিত্ত হিন্দু পরিবার এবং তাহারই সহিত স্নেহ-সম্পর্কিত একটি নমঃশূদ্র কৃষক পরিবারের কাহিনী নাটকের মধ্যে বর্ণিত হইয়াছে। এই সুখে-শান্তিতে অবস্থিত একটি গ্রাম্য নীড় হিংস্র-কুটিল ঝটিকার মুখে পড়িয়া কি ভাবে ছিন্নভিন্ন হইয়া গেল তাহারই মর্মান্তিক বর্ণনা রহিয়াছে নাটিকাটির মধ্যে। ইহাতে একদিকে শাণিত ও মার্জিত নাগরিক সমাজের কুশ্রী ও কদর্য রূপ যেমন উদ্ঘাটিত হইয়াছে, অন্যদিকে তেমনি দারিদ্র্য ও প্রতিকূল পরিবেশের সহিত সংগ্রাম করিতে করিতে কি ভাবে মনুষ্যত্বের শোচনীয় পরাজয় ঘটিতে পারে তাহার অতি ক্লেশকর পরিচয় দেখান হইয়াছে। পণ্ডিতের পরিবার ধ্বংস হইল—দুইখ্যা মরিল, পরী গৃহত্যাগিনী হইল, স্বয়ং পণ্ডিত মরিল, পণ্ডিতের স্ত্রী বাঁচিয়াও মরিয়া রহিল। কিন্তু এই ধ্বংসের মধ্য দিয়া একটি তীক্ষ্ণ প্রতিবাদ হাহাকার করিয়া উঠে—এই প্রতিবাদ নবলব্ধ স্বাধীনতার বিরুদ্ধে, এই প্রতিবাদ হৃদয়হীন সমাজ ব্যবস্থার বিরুদ্ধে।

॥ পরিচয় (১৯৫১) ॥ মানুষের সম্মিলিত জীবনযাত্রাকে নির্বিঘ্ন ও শান্তিপূর্ণ করিবার জন্যই সমাজের সৃষ্টি। অথচ সেই সমাজের শৃঙ্খলা যেখানে শৃঙ্খল হইয়া উঠে, সংস্কার যখন শাসনের রূপ ধারণ করে তখনই সুরু হয় সমাজসত্তার সহিত ব্যক্তিসত্তার তীব্র সংঘাত। সেই সংঘাতের রূপ পরিস্ফুট হইতেছে আধুনিক উপন্যাস ও নাটকে। আলোচ্য নাটকেও

সেই সংঘাতের পরিচয় দিবার চেষ্টা হইয়াছে। কিন্তু অত্যন্ত দুর্বল শিল্পকৌশলের ফলে তাহা ব্যর্থতায় পরিণতি লাভ করিয়াছে। প্রেমের চেয়ে বিবাহ বড়, না বিবাহের চেয়ে প্রেম বড়, —এই সমস্যা বহুতর নরনারীর জীবনে মৌনবেদনায় আলোড়িত হয়, এই সমস্যা নীরদ, লতা, নরেশ ও নিভার জীবনকেও বিক্ষুব্ধ করিয়া তুলিয়াছে। কিন্তু ইহাই নাটকের একমাত্র সমস্যা নহে। শশাঙ্ক ও আলি এবং নীরদ ও নিবারণকে অবলম্বন করিয়া স্নেহ-অভিমান জড়িত পিতা পুত্রের সমস্যাও ইহাতে স্থান পাইয়াছে এবং তারপর নরেশ ও আভাঘটিত একটি কুৎসিত সামাজিক সঙ্কট এবং সেই সঙ্কটের ত্রাণকর্তারূপে আলীর ইসলামী উদারতা বইয়ের সমস্যাকে বহুমুখী করিয়া তুলিয়াছে। নাটকের মধ্যে হিন্দু সমাজ ও ধর্মের বিরুদ্ধে বিস্তর নালিশ ও গালাগালি আছে, কিন্তু সেই সমাজ ও ধর্মের কোন অনিবার্য হৃদয়-হীনতার দিক অকাট্যরূপে উদ্ঘাটিত হয় নাই। আলির মুখে নাট্যকার অনেক বড় বড় কথা দেওয়া সত্ত্বেও তাঁহার হিন্দুধর্ম বিদ্বেষ ও আভাকে লইয়া পলায়নের চেষ্টার মধ্যে কোন মহত্ত্বের লক্ষণই আমরা খুঁজিয়া পাই না। স্বধর্মদ্রোহিতাকে অনেকে উদারতা বলিয়া গর্ব করেন, সেই গর্ব অবশ্য নাট্যকার করিতে পারেন। নাটকখানির প্রকাশিত সংস্করণে এত মুদ্রণ-প্রমাদ ও বানানের ব্যভিচার রহিয়াছে যে ইহা প্রায় অপাঠ্য হইয়া পড়িয়াছে।

॥ জীবনটাই নাটক (১৯৫২) ॥ শিল্পী জীবনের আনন্দকে রূপে রসে অনবদ্য করিয়া আমাদের সম্মুখে তুলিয়া ধরেন, আমরা সেই আনন্দ লাভ করিয়া মুগ্ধ হই, ক্ষণকালের জন্য শিল্পীকে বাহবা দিয়া আমাদের কর্তব্য শেষ করি। শুধু তাহাই নহে, আনন্দের মত্তভোগের সঙ্গে সঙ্গে আমাদের দাবী ও চাহিদাও অনন্ত মাত্রায় বাড়িয়া যায়, নিত্য নূতন পানপাত্রে নূতন নূতন পানীয় না হইলে আমাদের ক্ষোভ ও নালিশের আর অন্ত থাকে না। অথচ আমাদের করতালি-সম্বর্ধিত রঙ্গভূমির অন্তরালে আমাদের লুব্ধ কামনাকে পরিতৃপ্ত করিবার জন্য যে দুঃসহ বেদনা সহিয়া যে প্রাণান্তকর সাধনা শিল্পীকে ক রয়া যাইতে হয তাহার খবর কে রাখি? অথচ তাহারাও মানুষ। মানুষের কামনা-আকাঙ্ক্ষা সুখ-দুঃখ তাহাদের জীবনেও আছে। মঞ্চশিল্পীর সেই নেপথ্যবর্তী জীবনের হাস্য-করুণ দিকটি আলোচ্য নাটকের মধ্যে উদ্ঘাটিত হইয়াছে। অভিনয়ের ফাঁকে ফাঁকে মঞ্চের অন্তরালে শিল্পীদের যে দারিদ্র্য ও মালিন্যপীড়িত বাস্তব জীবন-লীলা চলিতে থাকে তাহাই সহানুভূতির রসে আলোচ্য নাটকে উজ্জ্বল করিয়া তোলা হইয়াছে। মঞ্চের প্রয়োজনে তাহাদিগকে যে কতখানি সাংসারিক ক্ষতি ও বিপর্যয় সহ্য করিতে হয় তাহারও পরিচয় নাটকখানির মধ্যে পরিস্ফুট হইয়াছে। নাটকের মধ্যে শিল্পীদের অভিনেতৃ-জীবন ও বাস্তবজীবনের দুই রূপ পাশাপাশি দেখান হইয়াছে। কিন্তু অভিনেতৃজীবনের পৌরাণিক অংশটুকু অত্যধিক প্রাধান্য লাভ করাতে একটা স্বতন্ত্র নাট্যরসের সৃষ্টি করে এবং তাহার ফলে দর্শকের চিত্তও দ্বিধাগ্রস্ত হইয়া পড়ে। পৌরাণিক অংশটুকু যদি আধার কিম্বা পটভূমি করিয়া তাহার মধ্য দিয়া শিল্পীর আসল জীবনের ইঙ্গিতগুলি প্রধান করিয়া তোলা হইত তাহা হইলে নাটকখানি বোধ হয় আরও অধিক সার্থক হইত।

## দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়

সাম্প্রতিক নাট্যকারদের মধ্যে যাঁহারা বাংলা নাটককে ভাববিলাসহীন বস্তুবাদের উপর প্রতিষ্ঠিত করিতে চাহিতেছেন তাঁহাদের মধ্যে দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায় অগ্রণী। যুদ্ধোত্তর বাঙালী জীবনে যে সব প্রশ্ন ও সমস্যার আবর্তবিপ্লব দেখা দিয়াছে সেইগুলিই তাঁহার নাটকের পটভূমিতে বলিষ্ঠ রূপরেখায় অঙ্কিত হইয়াছে। সেজন্য আর্থিক সংকট, শ্রমিক ও মালিক বিরোধ, মেকি জাতীয়তা, সাম্প্রদায়িক ঈর্ষাদ্বন্দ্ব প্রভৃতি অনিবার্যরূপেই তাঁহার নাটকে আত্মপ্রকাশ করিয়াছে। যে বিশেষ দৃষ্টিকোণ দিয়া তিনি সমস্যাগুলিকে বিচার ও বিশ্লেষণ করিয়াছেন সে সম্বন্ধে মতভেদ ও আপত্তি উঠিতে পারে, কিন্তু তাঁহার স্বচ্ছ ও অকুণ্ঠ মতবাদ, অকৃত্রিম বস্তুনিষ্ঠা ও অপরিসীম দরদীদৃষ্টি সকলেরই অন্তর স্পর্শ করে। নাটক রচনা তাঁহার পক্ষে আর্টের ললিতবিলাস নহে, তাহা দুঃখব্রত সত্যসন্ধিৎসা। পরিবেশ রচনা, বাস্তবানুগ সংলাপ-প্রয়োগ, আবেগদ্বন্দ্বের বৈদ্যুতিক চাঞ্চল্য এবং ক্ষিপ্রগতিশীল ঘটনার মধ্য দিয়া তিনি তাঁহার নাটকে সার্থক নাট্যরস সৃষ্টি করিতে সক্ষম হইয়াছেন।

॥ অন্তরাল (১৯৪৫) ॥ মানুষের প্রচলিত নীতি ও বিধিব্যবস্থার অন্তরালে অবাঞ্ছিত সন্তানের যে অনুত্তরিত জিজ্ঞাসা প্রাচীনতম কাল হইতে জাগিয়া রহিয়াছে লেখক সেদিকেই আমাদের দৃষ্টি আকর্ষণ করিয়াছেন। কানীন পুত্রের সামাজিক অধিকার সম্বন্ধে নীতিঘটিত প্রশ্নটির মূলে হয়তো অর্থনীতি রহিয়াছে, কিন্তু আলোচ্য নাটকে মিলের মালিক ও শ্রমিক-দ্বন্দ্বের সহিত মাধবী ও ঝরণার সমস্যাটির অনিবার্য যোগ নাই। কিন্তু নাট্যকার সুবিনয়ের জন্য ঝরণার সুগভীর অনুতাপ, মাধবীর চিরতৃষিত মাতৃত্ব ও ভবতোষের দুর্নিবার আত্মদ্বন্দ্বের মধ্য দিয়া সমস্যাটিকে হৃদয়ের বেদনারক্তিম রসে জীবন্ত করিয়া তুলিয়াছেন।

॥ তরঙ্গ (১৯৪৬) ॥ জনসমুদ্রের উদ্বেলিত তরঙ্গ-সংঘাতের বাস্তব চিত্র উদ্ঘাটিত হইয়াছে আলোচ্য নাটকে। নাট্যকার ক্রমবিবর্তমান রাজনৈতিক আন্দোলনের দুইটি স্তর এখানে দেখাইতে চাহিয়াছেন, প্রথমত কংগ্রেসী অহিংস সত্যাগ্রহ এবং দ্বিতীয়ত সাম্যবাদী সহিংস সংগ্রাম। নাটকের প্রথম দুই অঙ্কে তোলাবন্ধ আন্দোলনের নায়ক আদর্শবাদী দেশসেবক শশী এবং শেষ দুই অঙ্কে প্রধানত পুলিশের সহিত সংগ্রামের নায়ক তাঁহার পুত্র অমর। শশী ও অমরের পথ বিভিন্ন হইতে পারে, কিন্তু সত্যসন্ধ, ত্যাগব্রতী শশীর অকৃত্রিম দেশানুরাগ সম্বন্ধে সংশয়ের কোনই কারণ থাকিতে পারে না। এই শশীর প্রতি অমর ও গোপাল প্রভৃতি যে ব্যবহার করিয়াছে তাহা নিষ্ঠুর অকৃতজ্ঞতার পরিচায়ক। শশী চরিত্রটি শেষদিকে নাট্যকারের কাছে কোন মূল্য ও মর্যাদাই পায় নাই। নাটকের পরিবেশ ও সংলাপের মধ্যে প্রত্যক্ষ বাস্তবের জীবন্ত স্পর্শ রহিয়াছে। তীব্রগতি ঘটনাবেগ ও প্রতিবোধী শক্তিসমূহের প্রচণ্ড সংঘাতে নাটকখানি যথেষ্ট নাট্যরসাত্মক হইয়া উঠিয়াছে।

॥ বাস্তুভিটা (১৯৪৭) ॥ দেশবিভাগের পর পাকিস্তানে হিন্দুদের কি বিষম সমস্যা ও সংকটের সম্মুখীন হইতে হইয়াছে তাহা একটি গ্রাম্য পাঠশালার পণ্ডিতের পরিবারকে কেন্দ্র করিয়া দেখানো হইয়াছে। একথা অস্বীকার করিয়া লাভ নাই যে, ধর্মের ভিত্তিতেই যখন দেশ দুই

ভাগে বিভক্ত হইয়া পড়িল তখন একটি ধর্মীয় রাষ্ট্রে অন্য ধর্মাবলম্বীর পক্ষে নিশ্চিন্ত সুখ শান্তির আশা লইয়া বাস করা সত্যই সুকঠিন। কফিলদ্দি ও আমীন মুন্সী মিলনের পথ দেখাইয়াছে বটে, কিন্তু সাম্প্রদায়িক উন্মত্ততার সময় তাহাদের প্রভাব যে নগণ্য তাহা ভুক্তভোগীমাত্রই স্বীকার করিবেন। বাস্তুভিটা ত্যাগ করা মর্মচ্ছেদের মতই ক্লেশকর। কিন্তু যে সব লক্ষ লক্ষ লোক বাস্তুভিটা ত্যাগ করিয়া আসিয়াছেন ও আসিতেছেন তাঁহারা শুধু হুজুগ কিংবা মিথ্যা আতঙ্কে মাতিয়া আসিতেছেন না, নিরুদ্বেগ শান্তি লইয়া সমাজ গঠনের আশা নিঃশেষ হইয়াছে বলিয়াই তাঁহারা চলিয়া আসিতেছেন।

॥ মোকাবিলা (১৯৪৯)॥ একটি মধ্যবিত্ত পরিবারকে কেন্দ্র করিয়া নাটকখানি রচিত। অভাব-অনটন এবং বাহিরের রাজনৈতিক সংঘাত মধ্যবিত্ত বাঙালী পরিবারের সুখ ও শান্তি বিপর্যস্ত করিয়া কি ভাবে পরিবারের লোকগুলিকে সর্বরিক্ত বিপ্লবের পথে টানিয়া আনে তাহারই বাস্তব আলেখ্য ফুটিয়াছে নাটকের মধ্যে। তবে নাটকের মধ্যে দুই বিরোধী সংঘাত স্পষ্টভাবে রূপায়িত হয় নাই। সমস্ত মত ও পথের দ্বন্দ্বের উপরে একটি চরিত্র ব্যাকুল ও অসহায়ভাবে পরিবারের সকলকে তাঁহার স্নেহ ও মমতার পক্ষপুটে আচ্ছাদন করিয়া রাখিবার ব্যর্থ চেষ্টা করিয়াছেন, তিনি হইলেন গৃহকর্ত্রী সুভদ্রা।

॥ মশাল (১৯৫৪)॥ সাম্প্রদায়িক সমস্যা লইয়া নাটকখানি রচিত। কিন্তু নাট্যকার এই সমস্যার যে কারণ নির্দেশ করিয়াছেন তাহা খুব নির্ভরযোগ্য মনে হয় না। সাম্প্রদায়িক বিদ্বেষ শুধু কেবল পুঁজিবাদী মালীকদেরই সৃষ্টি ইহা বিশ্বাস করিতে গেলে বাস্তব ঘটনার প্রতি উপেক্ষা করিতে হয়। নোয়াখালী, ত্রিপুরা, ঢাকা, বরিশাল প্রভৃতি জিলার সুদূর গ্রামাঞ্চলে যে সাম্প্রদায়িক তাণ্ডব ঘটিয়া গেল তাহার পিছনে কি কতিপয় স্বার্থান্বেষী মিল মালিকদের প্ররোচনা ছিল, না যুগ যুগসঞ্চিত ঘোর সাম্প্রদায়িক ঘৃণারই প্রত্যক্ষ দায়িত্ব ছিল? লেখক শুধু কেবল হিন্দু-সাম্প্রদায়িকতার চিত্রই অঙ্কন করিয়াছেন, সেজন্য সাম্প্রদায়িকতার অপর দিকটি অবর্ণিত হইয়া রহিল এবং তাঁহার নাটকও আংশিকতা ও পক্ষপাত-দোষযুক্ত হইয়া পড়িল। মতির বোন ললিতার মানসদ্বন্দ্ব নাটকের সর্বাপেক্ষা জীবন্ত অংশ।

॥ দুঃখীর ইমান (১৩৫৪)॥ ১৩৫০ সালের মন্বন্তরের পটভূমিতে তুলসী লাহিড়ী আলোচ্য নাটকখানি রচনা করিয়াছেন। নাট্যকারের 'নিবেদনে' বলা হইয়াছে—'ধনতান্ত্রিক সভ্যতার চরম পরিণতি মন্বন্তরের দিনে এই চিরবঞ্চিত ও অবজ্ঞাতের দল, যাঁরা ধনলোভীর লোভের যূপকাষ্ঠে বলি হয়েছিল তাদের ছবি আঁকতেই এই নাটকের সৃষ্টি।' বিশ্বগ্রাসী যুদ্ধের দুরন্ত ক্ষুধার আক্রমণে আমাদের দেশের খাদ্য গেল, সম্পদ গেল, জীবনধারণের সামান্যতম দ্রব্যও নিমেষের মধ্যে বিলুপ্ত হইয়া গেল, সাধারণ মানুষ অন্নবস্ত্রহীন প্রেতের মত পথে প্রান্তরে ঘুরিতে লাগিল। শুধু তাহাই নহে. মানুষের চিরপোষিত নীতি, ধর্ম, সংস্কার দুর্যোগের ঝড়ে জীর্ণ পত্রের মত খসিয়া পড়িল। সমাজের এই অসহনীয় বাস্তব

অবস্থা নাটকে উদ্‌ঘাটিত হইয়াছে। কিন্তু নিকষ-কালো মেঘের প্রান্তেও শুভ্র রজতরেখার চকিত স্ফুরণ। মানুষের মৃত্যু-শ্মশানেও তাই মনুষ্যত্বের জয়ের আসন পাতা। সেজন্য ধর্মদাস ও বিলাতীর ভালোবাসা অন্ধকারের বুকে তারার মত ফুটিয়া উঠে, জামালের শোচনীয় দুর্ভাগ্যও পিতৃস্নেহের আলোকে গৌরবান্বিত হইয়া উঠে। ধর্মদাস চুরি করিল কিন্তু এ চুরি চোরকে মহৎ করিল এবং তথাকথিত সাধুলোকদের অন্তরও পরিবর্তন করিয়া দিল। মনুষ্যধর্ম যেখানে আপন মর্যাদায় আসীন সেখানে মানুষের নীতিনিয়ম, সংস্কার ও শাসন তাহাদের সব হাঁকডাক থামাইয়া পরাজয় স্বীকার করিতে যে বাধ্য। আলোচ্য নাটকেও মানুষীনীতির পরাজয় হইল বটে, কিন্তু জয় হইল মানুষের, মানুষীহৃদয়ের।

যে সব নাটকের আলোচনা আমরা করিলাম, সেগুলি রঙ্গমঞ্চে দর্শকের দ্বারা কিছুকালের জন্য সম্বর্ধিত হইলেও একথা কখনই বলা চলে না যে, জাতীয় মনের উপর তাহারা কোন সুদূরপ্রসারী ও সামগ্রিক প্রভাব বিস্তার করিয়াছে। অবশ্য বর্তমানকালের সিনেমা ও অন্যান্য বহুবিধ আমোদ প্রমোদের আকর্ষণের মধ্যে কোন নাটকের অনন্য-প্রভাব আমরা ক্বচিৎ আশা করিতে পারি। সে কথা যাক। নাটকগুলির সীমায়িত আবেদন লইয়া আলোচনা করিতে গেলে প্রথমেই বলিতে হয় যে, শুধু কেবল সমাজের বাস্তব সমস্যা ও যথার্থ প্রাণরূপ অবলম্বন করিয়া নাটক লিখিলেই হয় না, সেই সমস্যা ও প্রাণরূপ যতক্ষণ শিল্পসম্মত উপায়ে রসোত্তীর্ণ না হইয়া উঠে ততক্ষণ নাটক জনগণের চিত্ত জয় করিতে সমর্থ হয় না। মানুষের মতের পরিবর্তন হয়, মানুষের পথের পরিবর্তন হয়, কিন্তু অপরিবর্তিত থাকে মানুষ। এই চিরন্তন মানুষটি যদি নাটকের মধ্যে ধরা না পড়ে তবে তাহার মূল্য ও প্রয়োজন সীমাবদ্ধ হইয়া পড়ে। অনেক আধুনিক নাট্যকার মানুষকে বিশেষ বিশেষ শ্রেণী ও স্বার্থের কোঠায় ফেলিয়া তাহার সমগ্র রূপটি দেখিতে ভুলিয়া যান। আমাদের দেশের কোন কোন লেখক ও নাট্যসম্প্রদায় নাটক রচনায় সোভিয়েট নাট্যকারদের সমাজ-বাস্তবতা ও বিশিষ্ট সমাজতান্ত্রিক মতবাদের দ্বারা অনুপ্রাণিত হইয়াছেন।১ বাস্তবতা নিশ্চয়ই ভালো এবং কোন প্রগতিমূলক মতবাদেও কখনই আপত্তির কারণ নাই। কিন্তু সেই বাস্তবতাকে যেমন শৈল্পিক ভাবকল্পনায় অনুরঞ্জিত করা প্রয়োজন, মৌখিক মতবাদকেও তেমনি জীবন্ত হৃদয়রসে সঞ্জীবিত করা প্রয়োজন। তাহা না হইলে নাটক সংবাদপত্র ও তত্ত্বকথায় পর্যবসিত হয়। নাটকে জীবনের শিক্ষা আমরা লাভ করি, কিন্তু সে শিক্ষা স্কুলমাষ্টার অথবা ভাড়াটে বক্তার

১। ১৯৩২ সালে All-Union Congress of Soviet Writers যে বিবৃতি প্রকাশ করিয়াছিলেন তাহাতে আছে, 'Above all, the truthfulness and historical concreteness of the artist's representation of actuality must be united with the problem of the spiritual fashioning and educating of the workers in the concept of socialism.

শিক্ষা নয়। সে শিক্ষা আমাদের কল্পনাশক্তিকে জাগ্রত করে ও আমাদের অন্তরতম প্রদেশে প্রবেশ করে।১

নাটকের অনুৎকর্ষ ও ক্ষয়িষ্ণুতার আর একটি কারণ দর্শকদের শৈথিল্য ও অনাসক্তি। আধুনিক সমাজ-সচেতন নাটকের প্রতি তাহাদের কোন লক্ষণীয় উৎসাহ ও আনুকূল্য না দেখিয়াই নাট্যকারগণ এরূপ নাটক লিখিতে প্রেরণা পান না। যে কয়জন মুষ্টিমেয় শক্তিশালী নাট্যকার এখনও নাটক রচনা করিতে সক্ষম তাঁহারা দর্শকদের এই মানসিক অসহযোগিতা লক্ষ্য করিয়াই দৃঢ় নিষ্ঠার সহিত সমাজ-বাস্তবতাকে অবলম্বন করিতে পারিতেছেন না। অবশ্য বাস্তব সমস্যার প্রতি বীতরাগ হইয়া দর্শকগণ যে অপর কোন নাট্যধারার প্রতি আকৃষ্ট হইয়াছেন তাহাও বলা চলে না। দৃষ্টান্তস্বরূপ বলা যায় যে, যুদ্ধের সময়ে ইংলণ্ডের নাট্য-আন্দোলন সমসাময়িক কঠোর বাস্তবকে উপেক্ষা করিয়া শেকসপীয়রের নাটক ও কাব্যনাট্যের পুনঃপ্রবর্তনের দিকে একটি বিশেষ প্রবণতা দেখাইয়াছে। কিন্তু এরূপভাবে অতীতের কোন গৌরবান্বিত নাট্যরস পুনরানয়নের চেষ্টা বাংলা নাটকে দেখা যায় নাই। বহু-অভিনীত কোন নাটকের পৃষ্ঠপোষকতা করিয়া, অথবা তরল, বহিঃসর্বস্ব কোন নিকৃষ্ট নাটকের প্রতি অনুচিত আসক্তি দেখাইয়া দর্শকগণ তাঁহাদের নিম্নগামী নাট্য-চেতনার পরিচয় দিয়াছেন; অবশ্য শক্তিমান ও দৃঢ়নিষ্ঠ নাট্যকার তাঁহার সমসাময়িক দর্শকদের চাহিদা সম্বন্ধে অবহিত হইয়াও সম্পূর্ণরূপে তাঁহাদের অনুগত হইয়া পড়েন না। দর্শকদের রুচি ও মনোযোগ উদ্বোধিত করিবার জন্যই তাঁহাদের দৃষ্টি অনাগত ও বৃহত্তর রসিক-সমাজের প্রতি সম্প্রসারিত হয়।২ দুঃখের বিষয়, এরূপ নাট্যকারের অভাব বর্তমানে আমরা বোধ করিতেছি।

বর্তমান নাটকের দৈন্য ও দুর্দশার বোধ হয় সর্বপ্রধান কারণ,—রঙ্গমঞ্চ ও অভিনয় ব্যবস্থার শোচনীয় দুর্যোগ এবং সঙ্ঘবদ্ধ নাট্য-আন্দোলনের আত্যন্তিক অভাব। নাটক লেখা হয় অভিনয়ের উদ্দেশ্যে, নিছক পাঠের জন্য নহে। সেজন্য অভিনয়ের সুব্যবস্থা না থাকিলে নাট্যকারগণ নাটক লিখিতে উৎসাহ বোধ করিবেন না, জনসাধারণও উৎকৃষ্ট নাট্যরস ভোগ করিবার সুযোগ পাইবেন না। বাংলার সাধারণ নাট্যশালাগুলির অবস্থা এত করুণ

১। অধ্যাপক নিকলের উক্তি প্রণিধানযোগ্য—'The enduring theatre is educative not in the manner of the political orator; it is educative only in the sense that it arouses our interests and stimulates our imagination, that it penetrates deep into the heart of humanity and draws the very gods from the height of heaven or the depth of hell to walk upon tbe boards.'

*World Drama* by A. Nicoll, P. 940.

২। অধ্যাপক নিকলের মন্তব্য পুনরায় উদ্ধৃত করা হইল—'The truth, of course is that the really strong playwright is the man who is in tune with his audience, bnt who may perhaps desire to play some melodies for the reception of which the audience is nearly, but not quite ready.'

*World Drama* by Nicoll, P. 937.

যে, একটি স্বাধীন জাতির রসবোধ দেখিয়া সত্যই লজ্জা হয়। যে সব নাট্যশালার কর্তৃপক্ষগণ দর্শকদের অসংস্কৃত রুচি অনুযায়ী কেবল কয়েকখানি সুপ্রতিষ্ঠিত নাটকের সম্মিলিত অভিনয়ের ব্যবস্থা করিয়াই তাঁহাদের কর্তব্য শেষ করিতেছেন, নব আঙ্গিকসমৃদ্ধ নবভাবান্বিত নাটকের অভিনয়ের সুযোগ সেই সব নাট্যশালায় কোথায় ? অবশ্য নাট্যশালার পরিচালকদিগকে শুধু দোষ দেওয়া চলে না। কারণ গুরুতর ঋণভারে পীড়িত ও নানা সঙ্কট-জালে জড়িত হইয়া নিরুপায়ভাবে তাঁহাদিগকে কেবল অর্থাগমের দিকে দৃষ্টি দিতে হয়। নূতন নাটকের অভিনয়ে যে অনিশ্চয়তা ও ক্ষতির সম্ভাবনা রহিয়াছে তাহার জন্য কিরূপে তাঁহারা প্রস্তুত থাকিতে পারেন ? পেশাদার রঙ্গমঞ্চের বাহিরে বর্তমানে অনেক ভদ্র ও শিক্ষিত ব্যক্তিগণের দ্বারা বিভিন্ন নাট্যসম্প্রদায় গড়িয়া উঠিতেছে। তাঁহারা নবদৃষ্টি লইয়া নূতন নাটকের অভিনয়-ধারা প্রচলন করিতে আগ্রহশীল। কিন্তু সে সুযোগ কোথায় ? তাঁহাদের নিজস্ব কোন রঙ্গমঞ্চ নাই,। পেশাদার রঙ্গমঞ্চে অভিনয়ের আয়োজন করিতে হইলে এত অধিক অর্থের প্রয়োজন যে তাহা সংগ্রহ করা অনেক স্থলেই অসাধ্য হইয়া পড়ে, এবং তাঁহাদের নাট্যোদ্দীপনাও অপূর্ণ ও অপরিস্ফুট থাকিয়া যায়। এই সব বাধা ও অসুবিধা দূরীকরণের জন্য বর্তমানে নাট্যামোদী ব্যক্তিদের দ্বারা সঙ্ঘবদ্ধ নাট্য-আন্দোলনের চেষ্টা হইতেছে। কিন্তু আমাদের দেশের সাম্প্রতিক নাট্য-আন্দোলন সম্বন্ধে আলোচনা করিবার পূর্বে আগে বিশ্বের সমসাময়িক নাট্য আন্দোলন সম্পর্কে একটু সন্ধান লওয়া যাক।

আমাদের দেশের নাট্য আন্দোলনের সহিত যখন পাশ্চাত্য জাতিগুলির নাট্য আন্দোলনের তুলনা করি তখন অবাক হইয়া যাই। অবাক হইয়া যাই এই দেখিয়া যে ইতিহাসের ভীষণতম যুদ্ধের মধ্যে জীবন-মরণ সমস্যার সম্মুখীন হইয়াও তাহারা নাটক ও নাট্যশালাকে এত সজীব করিয়া রাখিয়াছে। বারুদের ধোঁয়া ও বোমার গর্জন উপেক্ষা করিয়া ইংলণ্ডের নরনারী নিশ্চিন্ত চিত্তে শেক্‌সপীয়রের ট্র্যাজেডি দেখিয়া আনন্দ-বেদনা লাভ করিয়াছে। নাট্য আন্দোলনকে ব্যাপক ও শক্তিশালী করিবার জন্য তাহারা Arts Council স্থাপন করিয়াছে, সাধারণ লোক ও নাট্যশালার মধ্যে ঘনিষ্ঠতর সম্পর্ক স্থাপিত হইয়াছে। নাট্যাভিনয়ের প্রসারে Unity Theatreএর নামও এই প্রসঙ্গে উল্লেখযোগ্য। ইংলণ্ডের ন্যায় আমেরিকাতেও জনগণের হৃদয়ে নাট্যচেতনা জাগ্রত করিবার জন্য নানা চেষ্টা হইয়া আসিতেছে। এই বিষয়ে National Theatre Conferenceএর উদ্যম বিশেষভাবে স্মরণীয়। আমেরিকার আধুনিক নবীন নাট্যকারগণ ও'নিলকে অনুসরণ করিয়া বাস্তব নাট্যধারা অবলম্বন করিয়া চলিয়াছেন। তাঁহাদের মধ্যে অনেকেই সমসাময়িক সমস্যা বিশেষত নিগ্রো সমস্যা লইয়া নাটক রচনা করিয়াছেন। জার্মান অধিকারেও ফরাসীদের নাট্যোদ্দীপনা বিন্দুমাত্র ক্ষুণ্ণ হয় নাই। ইংলণ্ড ও আয়র্লাণ্ডের ন্যায় ফরাসীদেশেও বাস্তবতার বিরুদ্ধে একটি আন্দোলন গড়িয়া উঠিয়াছে। ফ্রান্সের প্রসিদ্ধ লেখক Jean Anouilhএর নাটকে জাগতিক জীবনের দুঃখময়তা ও ভাগ্যের অলঙ্ঘ্যলীলার সুর ফুটিয়া উঠিয়াছে।

Anouilh-এর ন্যায় অতখানি ট্র্যাজিক না হইলেও Jean Paul Satre জীবনের পঙ্কিল ও কুৎসিত দিকটিই তাঁহার নাটকে উদ্‌ঘাটন করিয়াছেন। আধুনিক কালে ফরাসী দেশেই বোধহয় নাটকের নব নব বৈচিত্র্য ও রসসমৃদ্ধি সর্বাপেক্ষা বেশি দেখা গিয়াছে। বর্তমান বিশ্বে নাট্য-আন্দোলনের সমৃদ্ধতম রূপ আমরা দেখি সোভিয়েট রাশিয়ায়। ১৯৩৬ সালে হিসাব করিয়া দেখা গিয়াছিল যে, শ্রমিকদের কয়েকশত রঙ্গালয় বাদ দিলেও সমগ্র দেশের মধ্যে সাড়ে ছয় শতেরও অধিক রঙ্গালয় স্থাপিত ছিল। সোভিয়েট সরকারের ন্যায় কোন সরকারই এমন অধিক পরিমাণে নাটক ও নাট্যাভিনয়ের পৃষ্ঠপোষকতা করেন না। সোভিয়েট জনগণের অদম্য প্রাণশক্তি অফুরন্ত ভাবে তাঁহাদের নাট্যআন্দোলনের মধ্যে আত্মপ্রকাশ করিয়াছে। কিন্তু নাটক ও নাট্যমঞ্চের এত সমৃদ্ধি হইলেও নাট্যশিল্পের দিক দিয়া সোভিয়েট নাট্যকারদের কোন অসাধারণ উৎকর্ষ ও দূরবিস্তৃত প্রভাব লক্ষ্য করা যায় নাই।১

উপরিলিখিত দেশগুলির নাট্য-আন্দোলনের পিছনে উহাদের সরকারের সক্রিয় আনুকূল্য আছে বলিয়াই উহাদের নাটক ও নাট্যশালা প্রাণবন্ত আনন্দ ও শিক্ষার স্থল হইয়া উঠিয়াছে। বর্তমানে আমরাও স্বাধীন, সুতরাং বিদেশী শাসকদের দোহাই এখন আমরা দিতে পারি না। কিন্তু আমাদের সরকার অর্থনৈতিক সম্পদবৃদ্ধির দিকেই বেশি মনোযোগ দিয়াছেন, সাংস্কৃতিক সম্পদবৃদ্ধির দিকে তাঁহারা ততখানি আগ্রহশীল নহেন। কিন্তু মানুষের মুক্তি তো শুধু কেবল অভাব পূরণের মধ্যে নহে, সে মুক্তি যে প্রাণের আনন্দ-জাগরণে। স্মরণাতীত কাল হইতে ভারতের আকাশ-বাতাস, জল ও মাটির অণুতে অণুতে রূপে-রসে-সুরে-ছন্দে সে সুন্দরের আসন রচিত হইয়াছে তাহা যদি স্বাধীন ভারতের চিত্ত ধরিতে না পারে তাহা হইলে এই স্বাধীনতার মূল্য কি? কিছুকাল পূর্বে কেন্দ্রীয় সরকার একটি নৃত্য-সঙ্গীত-নাটক-আকাদেমি স্থাপন করিয়াছেন। সুখের কথা। কিন্তু এই আকাদেমি যে কিভাবে এই বিরাট দেশের সর্বস্থানে নৃত্য, সঙ্গীত ও নাটকের সহিত জনসাধারণের সংযোগ ঘটাইতে পারিবেন তাহা দেখিতে এখনও বাকি আছে। অন্য প্রদেশের কথা থাক, কলিকাতার প্রসিদ্ধ নাট্যালয়গুলি যে ক্রমে ক্রমে অবলুপ্ত হইতে চলিয়াছে তাহা প্রতিরোধ করিতে কি কেন্দ্রীয় ও প্রাদেশিক সরকারের কোন দায়িত্বই নাই? সৌখীন নাট্যসম্প্রদায়গুলি যে উপযুক্ত রঙ্গমঞ্চের অভাবে তাহাদের পরিকল্পিত অনেক নূতন নাটকের অভিনয় দেখাইবার সুযোগ পাইতেছেন না তাহাদের উৎসাহ দান করাও সরকারের অবশ্য কর্তব্য।

---

১। সোভিয়েট নাট্য-আন্দোলন সম্বন্ধে আলোচনা করিয়া অধ্যাপক নিকল উপসংহারে বলিয়াছেন, 'It may be that in the future the many theatres of the Union will stimulate a great dramatic impulse : at the moment, however, all we can say is that, unless some master-pieces have appeared so recently as to be yet unavailable outside the U.S.S.R. the thirty years of the Revolution have succeeded in producing little more than a series of informative and doctrinaire dramas, realisitically and melodramatically old-fashioned in technique. So far the tale of the Soviet stage has been six hundred theatres in search of an author,

*World Drama by* Nicoll, P. 816

আশার কথা, নানা প্রতিকূল অবস্থার সহিত সংগ্রাম করিয়া এবং বহু আর্থিক ক্ষতি স্বীকার করিয়াও অনেক নাট্য-সম্প্রদায় বাংলা দেশের নাট্য-আন্দোলনকে সম্মুখের দিকে লইয়া চলিয়াছেন। ইহাদের মধ্যে প্রথমেই নাম করা উচিত ভারতীয় গণনাট্য সঙ্ঘের। এই সম্প্রদায়ের সর্বাপেক্ষা প্রভাবশালী নাটক বিজন ভট্টাচার্যের 'নবান্ন'। 'নবান্নে'র অভিনয়ে ইঁহারা রঙ্গমঞ্চের দৃশ্যসজ্জা ও শব্দ-নিয়ন্ত্রণে অনেক সাহসিক নূতনত্ব আনয়ন করিয়াছিলেন। ইঁহাদের পরবর্তী নাটক 'জবানবন্দী' ও 'দলিল' এবং নৃত্যনাট্য 'রাণার' ও 'অহল্যা' উল্লেখযোগ্য। বহুরূপী সম্প্রদায়ের 'পথিক, 'ছেঁড়াতার', 'উলুখাগড়া' প্রভৃতি নাটকের অভিনয় খুবই জনপ্রিয় হইয়াছে। নাটকের মধ্য দিয়া সংগ্রামশীল সমাজ-বাস্তবতার রূপ উদ্‌ঘাটন করাই ইঁহাদের উদ্দেশ্যে। মঞ্চের উপকরণ ও সাজসজ্জা যথাসম্ভব সরল ও বাস্তবানুগ করার দিকেই ইঁহাদের লক্ষ্য। জাতীয়তাবাদী নাট্য-আন্দোলনের সম্প্রসারণে অগ্রণী হইয়াছেন কংগ্রেস সাহিত্য সঙ্ঘ। ইঁহাদের প্রসিদ্ধ গীতিনাট্য 'অভ্যুদয়' বার বার জাতীয় ভাবোদ্দীপিত দর্শকদের দ্বারা সম্বর্ধিত হইয়াছে। লিটল থিয়েটার ও বঙ্গীয় শেক্‌সপীয়র পরিষৎ বর্তমানে বাঙালী দর্শকের কাছে শেক্‌সপীয়রের নাট্যরস নূতন করিয়া পরিবেষণ করিতে উদ্‌যোগী হইয়াছেন। তাঁহাদের প্রচেষ্টা প্রশংসার্হ সন্দেহ নাই। অন্যান্য নাট্যসম্প্রদায়ের মধ্যে লোক ও নাটক ( ইঁহারা 'আজকের নাটক ৩', 'ভাঙ্গন' 'পথ' প্রভৃতি নাটকের অভিনয় করিয়াছেন ), অশনি চক্র, ক্রান্তি শিল্পী সঙ্ঘ, উত্তর সারথি, লোক সংস্কৃতি সঙ্ঘ প্রভৃতির নাম উল্লেখযোগ্য। আচার্য গিরিশচন্দ্র সংস্কৃতি ভবনের অধ্যাপকদের দ্বারা গঠিত রবীন্দ্র-নাট্য-পরিষদের নামও বিশেষ ভাবে উল্লেখ করা উচিত। নাট্যাভিনয় যে অপরাধের নহে, অসম্মানের নহে, সংস্কারমুক্ত অধ্যাপকগণ সাহসের সঙ্গে তাহা প্রমাণ করিয়াছেন। নাট্যআন্দোলনের সহিত তাঁহাদের সক্রিয় সংযোগের ফলে এই আন্দোলন দেশের সর্বশ্রেণীর সম্মিলিত জাতীয় আন্দোলনে পরিণত হইয়াছে।

দেশের মধ্যে এই সব বিভিন্ন নাট্যসম্প্রদায়ের দ্বারা নাট্য-আন্দোলনের বিচ্ছিন্ন শক্তি সমূহ গড়িয়া উঠিয়াছে। কিন্তু পারস্পরিক সহযোগিতা ও সুশৃঙ্খল সংগঠনের অভাবে সেই শক্তিগুলি এক সম্মিলিত মহাশক্তি হইয়া উঠিতে পারিতেছে না। কিছুকাল পূর্বে সুপ্রসিদ্ধ নাট্যকার শ্রীযুক্ত শচীন সেনগুপ্তের উদ্‌যোগে একটি নাট্য সম্মেলনের আয়োজন হইতেছিল। কিন্তু নানা কারণে সেই আয়োজন ব্যর্থ হইয়া গিয়াছে। এখনও মাঝে মাঝে নাট্যসংগঠনের প্রস্তাব ও প্রচেষ্টা চলিতেছে, কিন্তু উল্লেখযোগ্য কিছু এখন পর্যন্তও ঘটিয়া উঠে নাই। তবে আমরা আশা ছাড়ি নাই, কখনও আশা ছাড়িব না। বর্তমানে নাটকের দৈন্য, নাট্যালয়ের দুরবস্থা, কিন্তু ইহা কখনও চিরস্থায়ী হইতে পারে না। কারণ আমাদের জীবনকে বাঁচাইতে হইবে—সুন্দর, সানন্দ জীবন,—নাট্য ভারতীর প্রসন্ন আশীর্বাদ আমাদের চাই। Sheldon Cheney তাঁহার সুপ্রসিদ্ধ গ্রন্থ 'The Theatre'-এ যাহা বলিয়াছেন তাহা উদ্ধৃত করিয়া আমরা অন্ধকারাচ্ছন্ন বর্তমান

হইতে আলোকোজ্জ্বল ভবিষ্যতের দিকে দৃষ্টি প্রসারিত করিয়া রহিলাম—'Gauge only the failure, not the hope? No, the possibility of new splendors is there for all to see—limited only by the aspirations of the human soul. If the world stage has been petty or cramped or sordid, it is because the vision, the thinking, the living of the age have been so. There is a cycle in the life of the human soul. Humanity wakes from one epoch, one horizon to another, returns to splendor.

# পরিশিষ্ট

## (ক) বাংলা নাটক ও নাট্যশালা

বাংলা নাটকের অবনতি ঘটিয়াছে, ইহার পূর্ব গৌরব নাই, পূর্ব প্রভাবও নাই। এককালে এক একখানা নাটক দেশের মধ্যে সর্বব্যাপী চাঞ্চল্যতরঙ্গ সৃষ্টি করিয়া তুলিত, দর্শকদের চিন্তা-জগৎ ও কর্ম-জগৎ আচ্ছন্ন করিয়া ফেলিত। 'নীলদর্পণ', 'চৈতন্যলীলা', 'প্রহ্লাদ-চরিত্র' ইত্যাদি নাটকের বিস্ময়কর জনপ্রিয়তার কথা আমরা সকলেই জানি। কিন্তু এখন রঙ্গালয়ে নাটকের অভিনয় অন্যান্য শত প্রকার চিন্তা ও কর্মের মধ্যে একটা সামান্য ব্যাপার মাত্র; নাট্যকারগণ এখন অজ্ঞাত ও অবহেলিত। ইহার কারণ আমরা বিশ্লেষণ করিতে চেষ্টা করিব। প্রথমে একটা কারণ উল্লেখ করা যাইতে পারে যাহা সব দেশের বর্তমান সাহিত্য সম্বন্ধে বলা চলে; তাহা এই যে, আধুনিক কালের অধিকাংশ শক্তিমান লেখক নাটক অপেক্ষা গল্প উপন্যাস রচনায় অনেক বেশি আগ্রহবান ও তৎপর হইয়াছেন। সূক্ষ্ম মনস্তাত্ত্বিক বিশ্লেষণ এবং জটিল সমস্যার অবতারণার পক্ষে নাটক অপেক্ষা গল্প ও উপন্যাসের জগৎ অধিকতর উপযোগী। জেমস জয়েস অথবা ভার্জিনিয়া উলফের মত ঔপন্যাসিক নাটকের মধ্য দিয়া কখনই এমন সূক্ষ্মাতিসূক্ষ্ম বিশ্লেষণ করিতে পারিতেন না। নাটক রঙ্গমঞ্চের প্রয়োজনের দ্বারা সীমাবদ্ধ এবং ইহাতে বাহ্য ক্রিয়া অত্যাবশ্যক। সেইজন্য নাটকের মধ্যে আধুনিক সাহিত্যিকদের উদ্দেশ্য সম্যকভাবে সিদ্ধ হয় না।[১] জগতের অন্যান্য দেশের সাহিত্যিকের মত বাংলা সাহিত্যেও সেই কারণে অধিকাংশ সাহিত্যিক গল্প ও উপন্যাসের মধ্যে নিজেদের প্রতিভার পরিচয় দিতেছেন। বাংলা নাটকের অবনতির দ্বিতীয় এবং প্রধান

---

১। A. Nicoll তাঁহার 'The English Theatre' নামক গ্রন্থে এই বিষয়ের সুন্দর আলোচনা করিয়াছেন—'The theatre will always be compelled to subsist on bold effects; always will the stage call for physical action; the characters, whatever subtlety be introduced, must always be delineated in a manner alien to that which has created such a revolution i the modern novel. There can be no doubt thal an appreciation of these limitations has restrained many modern men of letters from experimenting in dramatic form.
*The English Theatre* by Nicoll, P. 194.

কারণ বাংলার রঙ্গালয়। ইহা পূর্বে বহুবার বলা হইয়াছে যে, নাটক প্রধানত রঙ্গালয়ের উদ্দেশ্যেই লিখিত হইয়া থাকে, রঙ্গালয়ের চাহিদা অনুসারেই নাটকের রূপ গড়িয়া উঠে। এমন একদিন গিয়াছে যখন রঙ্গালয়ের প্রয়োজন মিটাইতে পারে এমন নাটক ছিল না, বাধ্য হইয়া অভিনেতাদের নাটক লিখিতে হইত। আর এখন এমন দিন আসিয়াছে যে নাটক লেখা হইলেও তাহা পড়িয়া থাকে, খুব কম নাটকই মঞ্চস্থ হইবার সৌভাগ্য পাইয়া থাকে। লেখকগণ রঙ্গমঞ্চের অনুযায়ী, বিশিষ্ট অভিনেতা ও অভিনেত্রীর ইচ্ছা ও রুচি অনুযায়ী নাটক লিখিয়া নাট্যপরিচালক ও নামজাদা অভিনেতাদের অনুগ্রহের প্রত্যাশায় ঘুরিতে থাকেন, এবং এইরূপ চেষ্টা ও পরিশ্রমের ফল না পাইয়া ক্রমে ক্রমে নিরুদ্যম ও নিরুৎসাহ হইয়া পড়েন।

রঙ্গালয়গুলি যে বর্তমান নাট্যসাহিত্যকে পোষণ করিতে পারিতেছে না তাহার কারণ ইহাদের ক্ষীয়মাণ ও দুর্দশাগ্রস্ত অবস্থা। ইহারা কোনো ক্রমে এখন টিঁকিয়া রহিয়াছে, ইহাদের বিকাশ ও প্রসারের পথ যেন অবরুদ্ধ হইয়াই গিয়াছে। ইহার একটা কারণ অবশ্য কলাকৌশলময়ী সিনেমা। বর্তমান বিশ্বের আমোদ-প্রমোদের প্রধান উপায় এই সিনেমা। আমাদের দেশেও এই সিনেমা শুধু কলিকাতায় নয়, বড় বড় সহরে নয়, সুদূর পল্লীগ্রামে পর্যন্ত অভিযান চালাইয়াছে। সিনেমার এই অসাধারণ জনপ্রিয়তার কারণ, ইহার মধ্যে এমন কতকগুলি জিনিস রহিয়াছে যেগুলি আধুনিক সর্বসাধারণের পক্ষে উপযোগী। প্রথমত ইহাতে সর্বসাধারণের প্রবেশাধিকার সহজ ও সুলভ, থিয়েটার অপেক্ষা ইহার প্রবেশমূল্য অনেক কম বলিয়াই লোকে এত অধিক পরিমাণে ইহাতে যায়। দ্বিতীয়ত বর্তমান যুগ গতি ও দ্রুততার যুগ। এই বেতার এরোপ্লেন যুগে লোকে স্বল্প সময়ের মধ্যে কোনো অবিরাম আনন্দ উপভোগ করিতে চায়, সিনেমা তাহার সেই ইচ্ছা পূরণ করিতে পারে। থিয়েটারের বহু সংস্কার সত্ত্বেও ইহাতে একেবারে অবিচ্ছিন্ন ধারা বিধান করা সম্ভবপর হয় নাই। তৃতীয়ত সিনেমাতে সর্বরকম চাহিদা অনুযায়ী অসংখ্য রকম উপাদান সমাবেশ করা যায়। সিনেমা প্রধানত আলোকচিত্রের কল-কায়দার উপর নির্ভর করে; সেইজন্য ইহাতে নাচ-গান, নয়নাভিরাম প্রাকৃতিক দৃশ্য, উত্তেজক রোমাঞ্চকর ঘটনা ইত্যাদি দেখাইয়া দর্শকের মন ভুলানো খুব সহজ। আলোক-চিত্রের কারসাজিতে অনেক সাধারণ ব্যাপারও অসাধারণ হইয়া দেখা দেয়, ইহাতে দর্শকের মনে অল্পেই বিভ্রম জাগাইয়া তোলা যায়। সিনেমার এত সুযোগ সুবিধা সত্ত্বেও ইহা উচ্চাঙ্গ ললিতকলা রূপে কোনোদিন পরিগণিত হয় নাই, এবং হইতে পারে না। ইহার কারণ প্রত্যেক শিল্পকলার প্রতিষ্ঠা হয় শিল্পীর সহৃদয় চেষ্টা ও সাধনা দ্বারা, কিন্তু সিনেমাতে যন্ত্রের রাজত্ব, এখানে শিল্পীর স্থান গৌণ। রঙ্গালয়ে অভিনেতা এবং অভিনেত্রীকে পরিচালক ও মঞ্চ-ব্যবস্থাপকের সহযোগিতায় বইএর নিষ্প্রাণ ভূমিকায় প্রাণরসের সঞ্চার করিতে হয়। এখানে শিল্পী গৌরব ও আত্মপ্রসাদ বোধ করিতে, সৃষ্টির আনন্দে চঞ্চল ও মত্ত হইয়া উঠিতে পারে। কিন্তু সিনেমায় বহুতর যন্ত্র ও যন্ত্রীর আজ্ঞাবাহী সে, সেখানে

জড়ের লীলা, প্রাণের সৃষ্টি সেখানে নাই।১ আধুনিক যন্ত্রযুগে লোকের মন সম্পূর্ণ যন্ত্রময় হইয়া পড়িয়াছে। সারাদিন যন্ত্রের মত চলিয়া সে সিনেমায় যায় বিকৃত যন্ত্রময় আনন্দ উপভোগ করিতে। ইহা তামসিক বিকৃত মনোভাবের লক্ষণ, ইহা আমাদের ভবিষ্যৎ সম্বন্ধে হতাশ করিয়া তোলে। আমরা যন্ত্রের উপাসনা করিতে যাইয়া প্রাণের সাধনা হইতে দূরে চলিয়া যাইতেছি। আমাদের থিয়েটার আজ অনাদৃত ; যাত্রা, কবিগান, পাঁচালী, কৃষ্ণলীলা ইত্যাদি মৌলিক আনন্দের উপায়সমূহ উপেক্ষিত ; আর আমরা আবালবৃদ্ধবনিতা সিনেমার এক অসার ছবি দেখিবার জন্য ভিড় জমাইয়া তুলিতেছি। আমাদের রসবোধের কি চমৎকার অধোগতি হইতেছে তাহা দেখিবার বিষয় !

বর্তমানে যন্ত্রচালিত সিনেমার প্রসার এবং থিয়েটারের বিলোপ ঘটিতেছে, ইহাতে আমরা বর্তমান যুগের যন্ত্রমুখিতাকে দায়ী করিয়াছি, কিন্তু ইহার জন্য থিয়েটারের আভ্যন্তরীণ দোষত্রুটিও কম দায়ী নহে। সেইগুলি লইয়াই এখন আমরা আলোচনা করিব। প্রথমেই থিয়েটারের দর্শকদের কথা বলিব। দর্শকদের রুচি ও সংস্কৃতি অনুযায়ী রঙ্গমঞ্চে নাট্যরস পরিবেষিত হয়। কিন্তু একটা অপ্রিয় সত্য কথা না বলিয়া পারি না যে, বাংলা দেশের দর্শকগণের রুচির কদর্যতা এবং শিল্পবোধের নিম্নতার জন্য অনেক সময়েই যথার্থ উচ্চশ্রেণীর নাটকের বিকাশে বিঘ্ন ঘটিয়াছে। নাট্যকার নাটক লেখেন রঙ্গমঞ্চের জন্য, এবং রঙ্গমঞ্চের পরিচালক নাটক মঞ্চস্থ করেন দর্শকগণকে আকর্ষণ করিবার জন্য, কিন্তু যখন তাঁহারা দেখেন যে রঙ্গমঞ্চে আসল অপেক্ষা মেকির চাহিদা বেশি, তখন তাঁহারা স্থূলরুচি ক্রেতাদের সম্বন্ধে অলক্ষ্যে মৃদু হাস্য করিয়া ঢাক রাজাইয়া এই মেকি চালাইতে তৎপর হন। আমাদের রঙ্গমঞ্চে চিরকাল এই মেকি নাটকের রাজত্ব চলিয়াছে। দর্শকগণ রঙ্গমঞ্চে যাইয়া ভানুমতীর খেলের মত কয়েকটী অত্যাশ্চর্য দৃশ্য দেখিয়া, কিছু অনাবশ্যক গান এবং অশোভন নৃত্যে মোহিত হইয়া নাটকের দোষগুণ বিচার করিয়া বসে। যাহাদের শিল্পবোধ নাই, প্রকৃত রসজ্ঞতা নাই, তাহাদের দ্বারা নাটক ও নাট্যমঞ্চ পরিপোষিত হইতে পারে না। বাংলা নাট্যমঞ্চের দুর্গতির ইহা অন্যতম কারণ।

রঙ্গালয়ের প্রযোজক এবং পরিচালকবৃন্দও সাধারণত নিছক ব্যবসা-বুদ্ধির দ্বারা চালিত

১। রঙ্গমঞ্চের অসাধারণ শক্তিমান নট ও চিত্রজগতের সর্বাপেক্ষা জনপ্রিয় অভিনেতা স্বর্গত দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় মঞ্চ ও চিত্রের অভিনয় সম্বন্ধে যে অতি সারগর্ভ মত প্রকাশ করিয়াছিলেন তাহা নিম্নে উদ্ধৃত হইল —'অভিনেতৃজীবনের চরম সার্থকতাই হচ্ছে অভিনয়-শিল্পের প্রাণ প্রতিষ্ঠা—আর্টের বেদীমূলে নিজেকে উৎসর্গীকৃত করা। পর্দায় আমাদের যে সকল গতিবিধির ভেতর দিয়ে চরিত্রের প্রাণ প্রতিষ্ঠা কোরতে হয় তা' একেবারে ভুয়ো। রঙীন চশমা পরলে যেমন সবই রঙীন দেখায়—এও সেরূপ মেকী। মঞ্চে আমাদের দেখতে পাওয়া যায় জীবন্তরূপে। বহু লোকের হুকুমের ভেতর দিয়ে কেউ আমাদের দেখে না। আমাদের দোষ গুণ জড়িত প্রতিভা প্রকাশ পায় এখানে—যা' দেখে লোকে সহজেই আমাদের বুঝতে পারে। আর পর্দায় আমরা লোকচক্ষুর অন্তরালে কলের পুতুলের মত অভিনয় কোরে চলেছি। সে অভিনয়ে আমরা যে নিন্দাস্তুতি পাই তা আমাদের প্রাপ্য কতটা আমি জানি না। তবে এইটুকু আমি বলতে পারি যে এ অভিনয় আমাদের কঙ্কালমাত্র।'

'দুর্গাদাস'— কালীশকুমার মুখোপাধ্যায়।

হইয়াই নাটক মঞ্চস্থ করেন। নাট্যভারতীর সাধনায় নিষ্ঠা এবং একাগ্রতা অপেক্ষা ব্যক্তিগত লাভ-লোকসানের হিসাব তাঁহাদের অনেক বেশি। যাঁহারা সত্যকারের আদর্শবাদী এবং শিল্পনিষ্ঠ মন লইয়া রঙ্গজগতে আসেন তাঁহাদের অনেককেই সর্বস্ব দিয়া শিল্পপ্রীতির প্রায়শ্চিত্ত করিতে হইয়াছে। এইরূপ অনেক ধনী, নাট্যানুরাগীদের ইতিহাস আমরা জানি।১ রঙ্গালয়ের কর্তৃপক্ষগণ যদি কেবল অর্থের অংকের দিকেই দৃষ্টিপাত করেন তবে তাঁহাদের দ্বারা নাট্য-শিল্পের স্থায়ী প্রাণপ্রতিষ্ঠা হইতে পারে না। এই কারণেই বাংলার নাট্যশিল্প ক্ষয় পাইতেছে। অনেকেই সিনেমা অধিকতর লাভবান বলিয়া সেই দিকে ঝুঁকিতেছেন, এবং ফলে অর্থবান ব্যক্তির আগ্রহ ও পরিপোষণের অভাবে অনেক রঙ্গশালা উঠিয়া যাইতেছে, অথবা সিনেমায় পরিণত হইতেছে।

রঙ্গালয়কে আধুনিক যুগে বাঁচাইয়া রাখিতে হইলে আধুনিক যুগোপযোগী সংস্কার ও পরিবর্তন সাধন করিতে হইবে। অবশ্য বর্তমানে রঙ্গমঞ্চের বহু নূতনত্ব ও বৈচিত্র্য দান করা হইয়াছে। পাশ্চাত্য দেশে Edward Gordon Craig এবং Adolphe Appia—এই দুই ব্যক্তি পুরাতন রঙ্গমঞ্চের আমূল সংস্কার করিয়া সম্পূর্ণ নূতন রীতিতে মঞ্চসজ্জার উপায় উদ্ভাবন করিয়াছেন। Revolving, Wagon, Sinking Stage প্রভৃতি প্রবর্তিত হওয়ার পরে বর্তমানে রঙ্গমঞ্চের মধ্যে বহু পরিমাণে বাস্তবতা আনয়ন করা সম্ভব হইয়াছে। আমাদের দেশের রঙ্গমঞ্চেও পাশ্চাত্য রীতি ও টেকনিক অনেক অনুসৃত হইতেছে। কিন্তু দুই এক বিষয়ে আধুনিক রীতি পদ্ধতি প্রবর্তন করিলেই রঙ্গালয়কে সমৃদ্ধ করিয়া রাখা যায় না। রঙ্গালয়ের সমৃদ্ধির জন্য খাঁটি শিল্পপ্রাণ লইয়া নিষ্ঠা ও যত্নের সহিত সকলের আন্তরিক চেষ্টার মধ্যে সমবায় স্থাপন করিতে হইবে। বাংলা রঙ্গালয়ে ইহারই একান্ত অভাব।

নাটক এবং রঙ্গমঞ্চের সাফল্য প্রধানত নির্ভর করে অভিনয়-শিল্পের পরে, কিন্তু এই অভিনয় শিল্প আমাদের দেশে ক্রমে ক্রমে লুপ্ত হইয়া আসিতেছে। আজকাল অভিনেতাদের ঝোঁক সিনেমার দিকে। সিনেমায় অভিনয়-শিল্পের বিকাশের কোনোই সুযোগ নাই; রঙ্গজগতে যাঁহারা অভিনয় করেন তাঁহাদের মধ্যেও এই শিল্পের সমৃদ্ধ বিকাশ হইতেছে না। বঙ্গ রঙ্গমঞ্চে অসাধারণ প্রতিভাবান অভিনেতাদের লীলা আমরা লক্ষ্য করিয়াছি। কেশবচন্দ্র গঙ্গোপাধ্যায়, অর্দ্ধেন্দুশেখর মুস্তাফী, গিরিশচন্দ্র ঘোষ, সুরেন্দ্রনাথ ঘোষ প্রভৃতি অদ্বিতীয় অভিনেতৃবৃন্দের স্মৃতি বক্ষে রাখিয়া বাংলার নাট্যশালা গৌরবান্বিত হইয়াছে। আধুনিক কালে যুগপ্রবর্তক নাট্যাচার্য শ্রীযুক্ত শিশিরকুমার ভাদুড়ী এবং অহীন্দ্র চৌধুরী, প্রভৃতি শ্রেষ্ঠ অভিনেতাদের অভিনয় লীলায় রঙ্গমঞ্চের দর্শকবৃন্দ মুগ্ধ, চমৎকৃত হইয়াছেন। কিন্তু ইঁহাদের সকলেরই বয়স হইয়াছে, বঙ্গ রঙ্গমঞ্চ আর বহুদিন ইঁহাদের দ্বারা সমৃদ্ধ থাকিতে পারিবে না। কিন্তু ইঁহাদের পরে ইঁহাদের স্থান অধিকার করিতে পারেন এমন অভিনেতা বর্তমানে দেখা যাইতেছে না। আজকাল বাঙালী দর্শকদের

১। ভূপেন্দ্রকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় মহাশয় তাঁহার 'থিয়েটারের গুপ্ত কথা' নামক সরস গ্রন্থে থিয়েটারের উদগ্র নেশার পরিণতি এবং থিয়েটারের আভ্যন্তরীণ অবস্থা সম্বন্ধে অনেক কথা আমাদিগকে জানাইয়াছেন।

মধ্যে রঙ্গালয়-প্রীতি বজায় আছে ইঁহাদের জন্যই, ইঁহাদের অভিনয় দেখিতেই রঙ্গালয়ে এখনও ভিড় জমিতেছে। ইঁহাদের অভাব ঘটিলে রঙ্গালয় হইতে দর্শকদের মন সম্পূর্ণরূপে বিযুক্ত হইবে। অভিনয়নৈপুণ্য শিক্ষাসাপেক্ষ ; অর্ধেন্দুশেখর মুস্তাফী, শিশিরকুমার ভাদুড়ী, অহীন্দ্র চৌধুরী, দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতি শিক্ষকবৃন্দ সুনিপুণ শিক্ষাদ্বারা কত সাধারণ লোককে উৎকৃষ্ট অভিনেতারূপে গড়িয়া তুলিয়াছেন তাহা আমরা জানি। কিন্তু আধুনিক কালে কয়েকজন শ্রেষ্ঠ অভিনয়-শিক্ষক বর্তমান থাকা সত্ত্বেও উপযুক্ত শিক্ষার্থীরই একান্ত অভাব। এখনকার তরুণ অভিনেতৃবৃন্দ একাগ্র নিষ্ঠা এবং আগ্রহ লইয়া শিক্ষা গ্রহণ করিতে ইচ্ছুক নহেন, অভিনয়কলার উন্নতিসাধন করিতে তাঁহারা প্রাণবান নহেন, আগ্রহবানও নহেন।১ বর্তমান রঙ্গমঞ্চের পরিচালকদের একটী প্রধান ত্রুটি এই যে তাঁহারা নাটকের সর্বত্র সমান দৃষ্টি রাখেন না। প্রধান অভিনেতা সম্বন্ধে তাঁহারা ঢক্কা নিনাদে প্রচার করেন বটে, কিন্তু ছোট ছোট ভূমিকাগুলি সম্বন্ধে তাঁহারা একেবারেই উদাসীন। তাঁহারা ভুলিয়া যান যে, নাটকের সাফল্য নির্ভর করে সকলের সম্মিলিত চেষ্টা এবং নিষ্ঠার ফলে, একটি অভিনেতার নিকৃষ্ট অভিনয়ে সমগ্র নাটকটীর উচ্চাঙ্গের রস একেবারে মাটি হইয়া যাইতে পারে।২ অর্ধেন্দুশেখর মুস্তাফী সম্বন্ধে শুনা যায় যে তিনি ছোট ভূমিকাগুলির উৎকর্ষের প্রতি অধিকতর দৃষ্টি রাখিতেন, কিন্তু তাঁহার সেই রীতি আজকাল সম্পূর্ণ উপেক্ষিত হইতেছে। এখন যে কোন রঙ্গালয়ে গেলে শ্রেষ্ঠ অভিনেতাদের অপূর্ব অভিনয়নৈপুণ্যে আমাদের হৃদয়ে রসের সঞ্চার হয় বটে, কিন্তু অপ্রধান চরিত্রগুলির অসঙ্গত চেহারা, কুৎসিত হাবভাব এবং কদর্য অভিনয় আমাদের সেই রসতন্ময়তাকে মুগুরাঘাতের দ্বারা নিশ্চিহ্ন করিয়া দেয়। পরিচালকগণ আরও একটি বিষয়ে অমনোযোগী। তাঁহারা অনেক সময়েই চরিত্র অনুযায়ী অভিনেতা নির্বাচন করেন না, অনেক সময়েই অভিনেতা অথবা অভিনেত্রীর বয়স এবং আকৃতি কোনো ভূমিকার রস সৃজনে গুরুতর পরিপন্থী হইয়া উঠে, অথচ সেদিকে কাহারও খেয়াল নাই। কোনো প্রসিদ্ধ গ্রন্থ পড়িয়া তাহার চরিত্রগুলি সম্বন্ধে আমাদের যে রসানুভূতি হয় হয়তো সেই গ্রন্থের অভিনয়ের সময়

১। ভূপেন্দ্রকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় তাঁহার 'অভিনয়-শিক্ষা" নামক গ্রন্থে আধুনিক অভিনয়-কলার ক্রমাবনতি সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে বলিয়াছেন—'তরুণ অভিনয়ার্থীগণ গুরুজনকে অভিনয় শিক্ষার গ্রাহ্য না করিয়া নিজেরা নিজেদের সকলের অপেক্ষা বড় বিবেচনা করাতে,—ক্রমে শিশিরবাবু, নরেশবাবু, অহীন্দ্র চৌধুরী, রাধিকা মুখুয্যে প্রভৃতি বর্তমান যুগের শ্রেষ্ঠ মুষ্টিমেয় নটবৃন্দের সঙ্গে সঙ্গে বাংলার রঙ্গালয় লুপ্ত হইবে,—একথা লিখিয়া রাখিয়া দিন।"

'অভিনয় শিক্ষা'—ভূপেন্দ্রকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়, পৃঃ ১১৮।

২। 'অনেক সময় সুলিখিত নাটকও তেমন সাফল্য অর্জন করতে পারে না—তার একটী প্রধান কারণ অপেক্ষাকৃত ক্ষুদ্র চরিত্রগুলির প্রতি পরিচালক এবং অভিনেতা উভয়েরই অবহেলা। পরিচালকের অবহেলার দরুণ যাকে তাকে ছোট ভূমিকায় নামিয়ে দেওয়া হয়।

'মঞ্চে ও নেপথ্যে'—মহেন্দ্রনাথ গুপ্ত, পৃঃ ৫৫।

সেই অনুভূতি সম্পূর্ণ নষ্ট হইয়া গেল। নাট্যপরিচালকদের এ সম্বন্ধে সজাগ এবং অবহিত হওয়া বিশেষ কর্তব্য। অভিনয়-কলার অবনতি সম্বন্ধে চিন্তা করিলে প্রত্যেক নাট্যানুরাগীর মন বিষাদগ্রস্ত হইয়া পড়ে। রঙ্গমঞ্চের কয়েকজন শ্রেষ্ঠ অভিনেতা এখনও জীবিত আছেন, তাঁহাদের দ্বারা অভিনয়কলার স্থায়ী প্রতিষ্ঠা যাহাতে হয় আমরা সেই আশা করিতেছি। আধুনিক কালের শ্রেষ্ঠ অভিনেতা শিশিরকুমারের কাছে আমরা আবেদন জানাইতেছি যে তিনি তাঁহার অনন্যসাধারণ অভিনয়-কলার পরিচয় তাঁহার পরবর্তী শিল্পীদের মধ্যে ফুটাইয়া তুলিতে চেষ্টা করুন, অভিনয়-কলার অবলোপ হইতে ইহাকে রক্ষা করুন।

নাট্যশালা ব্যবসার স্থান ইহা সত্য, কিন্তু ইহা শিল্পসাধনার কেন্দ্রও বটে ইহা মনে না রাখিলে নাট্যশালার সত্যকারের উন্নতি হইবে না। দেশের নাট্যানুরাগী ধনশালী ব্যক্তিগণ যদি রঙ্গালয়ের দায়িত্বভার গ্রহণ না করেন তবে নাট্যশিল্পকে আর বাঁচাইয়া রাখা চলিবে না। রঙ্গালয়ের মধ্যে আভ্যন্তরীণ অভাব-অসুবিধা যাহা আছে চেষ্টা করিলে তাহার দূরীকরণ কিছুই অসম্ভব ব্যাপার নহে। শ্রীযুক্ত মহেন্দ্রনাথ গুপ্ত তাঁহার গ্রন্থে ('মঞ্চে ও নেপথ্যে') কতকগুলি প্রতিকারের বিষয় উল্লেখ করিয়াছেন; যথা, থিয়েটারগুলির মধ্যে ব্যবসাগত ঐক্য, Provident Fund স্থাপন, রঙ্গালয়ের সহিত দেশের মনীষার সংযোগ রক্ষা, থিয়েটারের আভ্যন্তরিক সমিতি গঠন ইত্যাদি। একটু চেষ্টা করিলেই এইগুলি কাজে পরিণত করা যায় তাহা আমরা জোর করিয়া বলিতে পারি। রঙ্গালয় দেশের জাতীয় সম্পদ; দেশের ভাব, চিন্তা, আশা-আকাঙ্ক্ষার রূপায়ন হয় রঙ্গালয়ে। রঙ্গালয়ের মধ্যেই জাতির যথার্থ পরিচয় পরিস্ফুট হয়, সুতরাং রঙ্গালয়কে রক্ষা এবং পোষণ করা জাতির সর্বসাধারণের কর্তব্য। রঙ্গমঞ্চের অভিনেতা, পরিচালক এবং দর্শক সকলেরই চেষ্টা এবং উদ্যম হওয়া উচিত যাহাতে জাতির ভাবধারা ও সংস্কৃতির এই শ্রেষ্ঠ বাহককে তাঁহারা উন্নত এবং সমৃদ্ধ করিতে পারেন। রঙ্গালয় যেন আমাদের অতীত গৌরব, বর্তমান সাধনা এবং ভবিষ্যৎ সমৃদ্ধির পরিপূর্ণ প চয় দিতে পারে আমাদের সকলের সেই লক্ষ্যই হওয়া উচিত।

রঙ্গালয়গুলি বর্ধিষ্ণু অবস্থায় থাকিলে তাহাদের প্রয়োজনে নাট্য-সাহিত্যের বিকাশ ও উন্নতি সম্ভব হইবে। বর্তমানে নাটকের অবনতি একটা ক্ষণস্থায়ী অধ্যায় মাত্র, বাংলা নাটকের পূর্ণতর গৌরবের দিন ভবিষ্যতের গর্ভে নিহিত, এই আশা করিয়াই আমরা আছি। দেশের শক্তিমান লেখকবৃন্দ নাট্যসাহিত্যের চর্চা দ্বারা ইহার সমৃদ্ধি সাধন করুন আমরা সেই আবেদনই করিতেছি। যে জাতি আনন্দরস হইতে বঞ্চিত সেই জাতি বড়ই হতভাগ্য। আমাদের দেশের জাতীয় নেতৃবৃন্দ ভগীরথের ন্যায় একনিষ্ঠ সাধনার দ্বারা নাট্যধারাকে আমাদের মধ্যে আনয়ন করুন; এই নিশ্চেষ্ট, নির্জীব, নিরানন্দ জাতি বাঁচিয়া উঠুক, ইহাই আমাদের কামনা।

## (খ) বাংলা নাটকের প্রাণধর্ম

অন্যান্য দেশের নাট্যকাহিনী সুদীর্ঘ কালের বিচিত্র ভাঙ্গাগড়া, উত্থান-পতনের ইতিহাসের মধ্যে প্রতিষ্ঠিত হইয়া আছে। কিন্তু বাংলা নাটকের ইতিহাসে কোন দীর্ঘকাল-ব্যাপী ঐতিহ্য নাই, মাত্র একশত বৎসরের স্বল্প-বিস্তৃত ক্ষেত্রে ইহার উদ্ভব ও বিবর্তন সীমিত হইয়া আছে। সেজন্য সুস্পষ্ট শিল্পায়ন ও ভাবচেতনা অনুযায়ী ইহাকে বিভিন্ন যুগে সুনির্দিষ্টরূপে বিভক্ত করা সম্ভব নহে। কিন্তু তবুও একথা উল্লেখ করা প্রয়োজন যে, বাংলা নাটকের ধারা ভাব ও আঙ্গিকের দিক দিয়া একটানা ও বৈচিত্র্যহীন নহে। সমাজের ভাবতরঙ্গ যেমন ইহার বিষয়বস্তুকে প্রভাবিত করিয়াছে, তেমনি রঙ্গালয়ের বিবর্তন ও নাট্যশিল্প সম্বন্ধে জ্ঞান ও অভিজ্ঞতা-বৃদ্ধির সঙ্গে সঙ্গে ইহার আঙ্গিকেরও লক্ষণীয় প্রসার ও পরিবর্তন দেখা গিয়াছে।

বাংলা নাটকের উৎপত্তি যাত্রা হইতে হয় নাই। পাশ্চাত্য রঙ্গমঞ্চের প্রবর্তন হইলে তাহারই প্রয়োজনে বাংলা নাটক আত্মপ্রকাশ করিয়াছিল এবং ক্রমে ক্রমে আঙ্গিকের দিক দিয়াও ইহা সম্পূর্ণরূপে পাশ্চাত্য নাটকের অনুবর্তন করিয়াছিল। কিন্তু তথাপি ইহা স্মরণ রাখিতে হইবে যে, বিদেশী নাটকের কলাকৌশল ও রীতিনীতি আত্মসাৎ করিবার চেষ্টা করিলেও ইহার প্রাণবস্তু জাতীয় ধারা ও চেতনা দ্বারা অলক্ষিতভাবে গঠিত হইয়াছে। অবশ্য যিনি নাটক লিখিবেন তিনি যে নিজের দেশের ভাবচেতনা দ্বারা অনুপ্রাণিত হইবেন তাহা স্বাভাবিক এবং তাহা হওয়াও উচিত।[১] কিন্তু যেখানে ভাববস্তু প্রবল হইয়া বিশিষ্ট শিল্পাদর্শকে ক্ষুণ্ণ করে সেখানেই হয় সমস্যার উদ্ভব। ভাব ও আঙ্গিকের সুসমঞ্জস সঙ্গমের মধ্যেই সাহিত্যের পূর্ণ পরাকাষ্ঠা ; বাংলা নাটকে দেশী ভাব ও বিদেশী আঙ্গিকের মধ্যে অনেকস্থলেই বিরোধ দেখা গিয়াছে, এবং তাহার ফলে নাট্যশিল্পের হানিও হইয়াছে। অনেকে বলিয়া থাকেন, বাংলা নাটকের আলোচনায় বিদেশী আঙ্গিকের পুঙ্খানুপুঙ্খ বিচার যুক্তিসহ নহে, সঙ্গতও নহে। বলা বাহুল্য নাটকবিচারে তাঁহারা আঙ্গিক ও কলাকৌশলের দিকে তেমন গুরুত্ব আরোপ করেন না। সংস্কৃত নাট্যশিল্পের প্রভাব যে বাংলা নাটকে বিশেষ নাই (অবশ্য প্রথম যুগের কয়েকখানি নাটক বাদ দিলে) সে বিষয়ে তর্কের তেমন কোন অবকাশ নাই এবং পাশ্চাত্য রঙ্গমঞ্চের প্রেরণা ও পাশ্চাত্য নাট্যাদর্শের প্রভাবে যে ইহার ক্রমবিকাশ ঘটিয়াছে তাহাও অবিসংবাদিত। সেজন্য বাংলা নাটকের দোষগুণ নিধারণকালে শুধু ভাববস্তু নহে ইহার শিল্পরূপের প্রতিও সমান দৃষ্টি দিতে হইবে। কেবলমাত্র বিষয়বস্তুর স্বদেশীভাব ও সংবেদনশীলতা দিয়া কোন নাটকের যথার্থ বিচার সম্ভব নহে। সেজন্য বাংলা

১ গিরিশচন্দ্রের উক্তি প্রণিধানযোগ্য—'এজন্য যিনি নাটক লিখিবেন, তাঁহাকে দেশীয়ভাবে অনুপ্রাণিত হইতে হইবে। দেশীয় স্বভাব-শোভা. দেশীয় নায়ক নায়িকা, দেশীয় অবস্থা, উপস্থিতক্ষেত্রে দেশীয় মানব-হৃদয়-স্রোত তাঁহাকে দৃঢ়রূপে মনোমধ্যে অঙ্কিত করিতে হইবে।'

—'নাট্যকার'

নাটকের মূল্য-নিরূপণে যেমন ব্যক্তিমানস ও সমাজপ্রেরণার দিক দিয়া বিষয়বস্তুর আলোচনা আবশ্যক তেমনি নাট্যশিল্পের রূপায়ণ সম্বন্ধে সূক্ষ্ম বিশ্লেষণও প্রয়োজন।

নাট্যশিল্পের আলোচনা করিলে দেখা যায় যে, ইহার মধ্যে কল্পনার লীলা অপেক্ষা বাস্তবের ক্রিয়াকেই অধিক প্রাধান্য দেওয়া প্রয়োজন। নাটকের প্রথম ও প্রধান আবেদন হইল দর্শকের চোখে ও কানে। অবশ্য দর্শকের কল্পনামগ্ন মন নাট্যরস সম্ভোগকালে যে সক্রিয় থাকে না তাহা নহে, কিন্তু তবুও যে বিষয়বস্তু বাহ্য আচরণ ও অঙ্গভঙ্গির মধ্য দিয়া প্রকাশযোগ্য তাহাই তাহার চিত্তে স্বতঃস্ফূর্ত রসতন্ময়তার উদ্রেক করে। যে জাতি জগৎ ও জীবনের বস্তুসত্তার বিচিত্র লীলার প্রতি কৌতূহলী ও অনুরাগী তাহাদের মধ্যেই নাট্যশিল্প বিকাশের অনুকূল ক্ষেত্র প্রস্তুত হইয়া থাকে। বাঙালী ভাবপ্রবণ বস্তুবিমুখ জাতি, সেজন্য তাহাদের মানস-ভূমিতে নাট্যজগতের প্রতি স্বাভাবিক অনুকূলতা নাই। বস্তুবিশ্বের কঠিন মৃত্তিকা অপেক্ষা ভাবলোকের কুহেলিমায়ায় তাহাদের চিত্তের আসক্তি অনেক বেশি, সেজন্য নাটকের নিয়ম-নিবদ্ধ রুক্ষ সত্য অপেক্ষা গীতিকাব্যের বাধাবন্ধনহীন উদ্দাম বিলাস তাহাদের কাছে অধিকতর রুচিকর। একারণেই বাংলা নাটক আলোচনায় আমরা দেখিতে পাই যে, নাটকের পরিমিত পরিবেশ গীতিকাব্যের উচ্ছ্বাসতরঙ্গে অনেক স্থলেই ভাসিয়া গিয়াছে, বস্তুবিশ্লেষণ ফেনিল ভাবাবেগে তরল হইয়া পড়িয়াছে। কর্মে যেখানে পঙ্গুতা বাক্যে সেখানেই আবার অত্যধিক পটুতা। কর্মজীবনের প্রতি বাঙালীর একটা উদার বৈরাগ্য থাকিলেও বাগ্‌বীর্যে বাঙালীর কোথাও ন্যূনতা দেখা যায় নাই। এই জাতীয় প্রগলভতার চিহ্ন নাটকের মধ্যেও সুস্পষ্ট। সেজন্য বহু বাংলা নাটকে দেখা যায় কোন চরিত্র একবার বক্তৃতা আরম্ভ করিলে আর থামিতে চায় না, নাটকের নিয়ম ও শাসন ভাসাইয়া দিয়া তাহা অবিরাম অনর্গল বহিয়া চলে। বস্তুজীবনের প্রতি এই নিস্পৃহ নিরাসক্তির ফলে বাংলা নাটকে গতিবেগ ও ঘাতপ্রতিঘাত তেমন জমাট বাঁধিয়া উঠিতে পারে নাই। বাহ্যজগতে গতির স্পন্দন আমরা অনুভব করিতে পারি, সেখানে সমাজ ও ব্যক্তিসত্তার মধ্যে অহরহ নানা সংঘাত অনিবার্য হইয়া উঠিতেছে। কিন্তু কল্পনালোকে কোন গতিচাঞ্চল্য কিংবা বিরুদ্ধশক্তির সংঘাত নাই, সেখানে সব কিছুই এক সর্বব্যাপী সামঞ্জস্য-রসে নিশ্চল ও মধুর হইয়া আছে। বাংলা নাটকের রচয়িতাগণ তাঁহাদের নাটকের বিষয় অনেক স্থলেই ক্রিয়াময় বস্তুজগতের উর্ধ্বে নিষ্ক্রিয় ভাবজগতে উন্নীত করিয়াছেন, সেজন্য তাঁহাদের নাটকের বস্তুদ্বন্দ্ব নিষ্প্রভ হইয়া আসিয়া এক আত্মগত শান্তরসে সমাহিত হইয়া গিয়াছে। যেখানে ইহলোকের উপর পরলোকের আধিপত্য, পুরুষকার অপেক্ষা দৈবই প্রধান সেখানে মানুষের গতি ও সংগ্রামের মূল্য কোথায়?

এই সংগ্রামশীলতা ও জীবনশক্তির অভাবে বাঙালীর নাট্য সাহিত্যে খাঁটি ট্র্যাজেডির বিশেষ অভাব পরিলক্ষিত হয়। ট্র্যাজেডিতে মানুষের ইচ্ছার বিফলতা ও সংগ্রামের ব্যর্থতা দেখা যায় বটে কিন্তু তবুও ইহা আলোচনা করা প্রয়োজন যে জীবনের মূল্য সম্বন্ধে গভীর

ভাবে সচেতন না হইলে ট্র্যাজেডি রচনা ও উপভোগ করা সম্ভব নহে। ট্র্যাজেডি মায়াবাদ নহে, নৈরাশ্যবার্তাও নহে।১ কিন্তু ইহা বিফলীকৃত মানুষের হৃদয়জ্বালার অগ্নিপত্র। এই জ্বালা তাহাকেই সহিতে হয় যে জীবনকে নিবিড় ভাবে ভোগ করিতে চায়। জীবনকে যে ফাঁকি দিল, জীবনের সমস্যাকে যে এড়াইয়া গেল সে এই জ্বালা হইতে নিষ্কৃতি পাইল বটে কিন্তু সঙ্গে সঙ্গে জীবনের পরম আস্বাদ হইতেও বঞ্চিত হইল। ট্র্যাজেডির এই বিষাদ-মধুর রূপ বাঙালী সমগ্র চিত্তকে উন্মুখ করিয়া উপভোগ করিতে পারে নাই। পুরুষকারের ব্যর্থ সংগ্রামের প্রতি আমাদের কোন স্পৃহা নাই, বিশ্বাসও নাই। কিন্তু একটা তর্ক এখানে উঠিতে পারে যে, ট্র্যাজেডির মধ্যে অনেক স্থলেই দৈবশক্তির আধিপত্য পরিলক্ষিত হয়, সুতরাং দৈববাদী বাঙালী জীবনে তো ট্র্যাজেডি ভালো লাগিবারই কথা। এই প্রশ্নটি সম্বন্ধে একটু ভালো ভাবে বিচার করা দরকার। দৈবশক্তির নিরঙ্কুশ শাসনে কোন ট্র্যাজেডি নাই, কিন্তু যেখানে এই শাসনের বিরুদ্ধে মানুষ সক্ষম প্রতিরোধ জানাইয়া ব্যর্থ হইয়াছে সেখানেই ট্র্যাজেডি। অ্যাগামেমনন, ইডিপাস, ম্যাকবেথ, লিয়র প্রভৃতি জগতের শ্রেষ্ঠ ট্র্যাজিক চরিত্রের জীবনে এই ট্র্যাজেডিই দেখা গিয়াছে।২ নিষ্ক্রিয়ভাবে নিষ্ঠুর ভাগ্যের কাছে আত্মসমর্পণের মধ্যে কোন ট্র্যাজিক দুঃখের গরিমা নাই। অ্যারিস্টোটল সুস্পষ্টভাবে বলিয়াছেন যে, ট্র্যাজেডি ক্রিয়াশীল মানবজীবনকেই অনুকরণ করে।৩ কিন্তু বাংলা নাটকে এরূপ ক্রিয়াশীল চরিত্রের ট্র্যাজেডি খুব কমই লেখা হইয়াছে। আমাদের ট্র্যাজেডির আদর্শ 'প্রফুল্ল' নাটকের যোগেশ, যে হাত পা গুটাইয়া নিশ্চিন্তভাবে দুঃখের আঘাত মানিয়া লইয়াছে। প্রকৃতপক্ষে বাংলা নাটকে ভীমসিংহ, নূরজাহান, বিক্রমদেব, ক্ষেমঙ্করী এরকম খুব অল্প কয়েকটি চরিত্রের নাম উল্লেখ করা যায় যেগুলি সংগ্রামশীল ট্র্যাজিক চরিত্রের মহিমা লাভ করিয়াছে। অধিকাংশ বিষাদান্তক নাটক হয় দার্শনিকতা ও আধ্যাত্মিকতার কুজ্ঝটিকায় আচ্ছন্ন হইয়া গিয়াছে আর না হয় করুণরসের প্রাবল্যে তরল হইয়া পড়িয়াছে। বস্তুত বাঙালীর কোমল চিত্তবৃত্তিতে ট্র্যাজেডির রুক্ষ-কঠোর দু:খ অপেক্ষা করুণ রসের আবেগ-বেদনা অধিক সম্বর্ধনা লাভ করে। সেজন্য অধিকাংশ নাট্যকার দুঃখের সংহত, নিরুদ্ধ রূপ অপেক্ষা ইহার উচ্ছ্বাসপ্লাবিত স্নিগ্ধ রূপই তাঁহাদের নাটকে দেখাইতে চাহিয়াছেন। 'নব-

১। F. L. Lucasএর মত উল্লেখযোগ্য—But if we had to find a phrase for the mood most generally induced by great tragedy, it would certainly not be the resignation nor contempt of existence. Life seems at such times infinitely sad, but not worthless; infinitely fragile, yet never more intensely ours.'

—*Tragedy, ( Hogarth Press, 2nd. imp.,* ) P. 46.

২। 'The heroes of tragedy, both ancient and modern, have always stood for a vigorous zest in life and heroic struggle against fate, and they have asserted rather than denied the will to live.'

*Tragic Relief* by P. K. Guha, P. 14-15.

৩। 'Tragedy is an imitation of action and primarily on that account, of persons acting.' *Aristotle's Poetics*—translated by E. S. Bouchier P. 21.

নাটক', 'নীলদর্পণ', 'প্রফুল্ল', 'পথের শেষে' প্রভৃতি প্রসিদ্ধ বিয়োগান্তক নাটক করুণরসাত্মক হইলেও খাঁটি ট্র্যাজেডি নহে। ট্র্যাজেডির মায়ামমতালেশহীন নিষ্ঠুর অনিবার্যতা ইহাদের মধ্যে নাই! এই সব নাটকের অভিনয় দর্শনে হয়তো আমরা কাঁদি, কিন্তু সেই কান্না দুঃখের নিষ্করুণ কাঠিন্য ধুইয়া মুছিয়া মনের মধ্যে এক স্নিগ্ধ সান্ত্বনার উদ্রেক করে।

ট্র্যাজেডির স্বল্পতার জন্য যদি আমরা মনে করি বাংলা নাটকে কমেডির যথেষ্ট প্রাচুর্য রহিয়াছে তবে তাহা ভুল হইবে। খাঁটি ট্র্যাজেডির ন্যায় খাঁটি কমেডিও বাংলা সাহিত্যে খুব বেশি লেখা হয় নাই। জীবনের ঝড়ঝঞ্ঝাট এক ফুৎকারে উড়াইয়া দিয়া ইহার নিয়ত-চঞ্চল রঙীন বুদ্‌বুদ্‌গুলি হাল্কা প্রাণে উপভোগের মধ্যেই কমেডির জগৎ নিহিত রহিয়াছে। কিন্তু সেই জগৎ বাঙালী দৃষ্টির বহির্ভূত। আমরা সোজা জিনিষকে বাঁকাইয়া লই, ফাঁকা জিনিষকে ফেনাইয়া ফেলি। সেজন্য আমাদের হাসির বাষ্প কারুণ্যের শীতলতায় জমিয়া যায়। হাল্কা কথা দার্শনিক মাধ্যাকর্ষণ প্রভাবে গুরুত্ব লাভ করে। একমাত্র দীনবন্ধু মিত্র ও অমৃতলাল বসু ছাড়া বাংলা সাহিত্যে প্রথম শ্রেণীর কমেডি রচয়িতা আর কেহ নাই। কমেডি বলিতে আমরা বুঝিয়াছি একমাত্র প্রহসন, হাসি ব্যতীত যাহার আর কোন উদ্দেশ্য নাই। সেই হাসিও অনেক স্থলেই চিন্তাপ্রসূত ও বুদ্ধিমার্জিত নহে, তাহা নিতান্তই নিম্নস্তরের কৌতুক ও ভাঁড়ামিতে পরিপূর্ণ। দীনবন্ধুর Humour এবং অমৃতলালের Satire বাংলা নাটকে সুলভ নহে। প্রহসনগুলি বহুক্ষেত্রে মূলনাটকের প্রত্যঙ্গ স্বরূপ রঙ্গমঞ্চে অভিনীত হইত; তাহাদের কোন স্বতন্ত্র মর্যাদা স্বীকৃত হইত না। পূর্ণাঙ্গ নাটকের মধ্যে আদ্যন্ত রহস্যজটিল হাস্যরসের স্নিগ্ধ প্রবাহ ঢালিয়া যে উচ্চশ্রেণীর কমেডি রচনা করা যাইতে পারে আমাদের নাট্যকারগণ সেদিকে তেমন নজর দেন নাই। 'খাসদখল' ও 'চিরকুমার সভা'র মত কমেডি বাংলা সাহিত্যে খুব বেশি লিখিত হয় নাই।

ট্র্যাজেডির বিষাদ ও কমেডির প্রসাদ উভয়কেই পরিহার করিয়া বাংলা নাটক সাবধানী মধ্যপন্থা অবলম্বন করিয়াছে। অর্থাৎ তাহার গতি হইয়াছে প্রধানত tragi-comedy ও melodramaর দিকে। সংস্কৃত নাটকে যেমন দেখা যায় অনেক নাট্যকাহিনীর অনিবার্য বিয়োগান্তক পরিণতি থাকিলেও নাট্যকার জোড়াতালি দিয়া সেগুলি মিলনান্তক করিয়া তুলিয়াছেন বাংলা নাটকেও তেমনি বহুস্থলে স্বাভাবিক ট্র্যাজিক পরিণতি আকস্মিক মিলনান্তক রূপ লাভ করিয়াছে। বিয়োগান্তক সমাপ্তি দর্শকদের কাছে রুচিকর হইবে না বলিয়া অনেক স্থলেই নাট্যকারগণ একটি মিলনমধুর উপসংহার জুড়িয়া দিয়া রঙ্গমঞ্চে তাঁহাদের নাটকের জনপ্রিয়তা বজায় রাখিয়াছেন অথচ এরূপ করিতে যাইয়া তাঁহারা যে উচ্চাঙ্গের নাট্যশিল্পকে বিকৃত করিয়া ফেলিতেছেন সেদিকে তাঁহারা দৃষ্টি দেন নাই। 'শাজাহান', 'আলমগীর' প্রভৃতি নাটক খাঁটি ট্র্যাজিক ভাবাপন্ন হইলেও উহাদের শেষ পরিণতি সামঞ্জস্য ও মিলনের পরিবেশে অনেকখানি শান্ত ও কোমল হইয়া উঠিয়াছে। আমাদের নাটকে 'বহ্বারম্ভে লঘুক্রিয়া'র প্রমাণ অনেক জায়গাতেই পাওয়া যায়। নাট্যকারগণ আগ্নেয়াস্ত্র লইয়া বহুক্ষণ ভয় দেখাইয়া যখন শেষপর্যন্ত গুলি ছোঁড়েন তখন দেখা দেখা যায় শুধুই ধোঁয়া

আর আওয়াজ, গুলি তাহাতে নাই। সংহত নাট্যসংঘাতের অভাব থাকিলেও বাংলা নাটকে action-এর কোন অভাব নাই। দৌড়ঝাঁপ, বক্তৃতা-চীৎকার, মারামারি, মূর্চ্ছা, পতন প্রভৃতি যথেষ্ট পরিমাণেই আমাদের নাটকে রহিয়াছে। 'কীর্তিবিলাস' ও 'বীরবালা'র ন্যায় সস্তা বীরত্ব এবং 'শরৎ-সরোজিনী','সুরেন্দ্র-বিনোদিনী'র ন্যায় রোমাঞ্চকর ক্রিয়াচাঞ্চল্য অনেক নাটকেই প্রচুর পাওয়া যাইবে।

জনসাধারণের রুচি ও প্রবৃত্তি নাট্যবস্তু ও নাট্যশিল্পকে বহুলাংশে প্রভাবিত করে সে সম্বন্ধে কোন সন্দেহ নাই। নাট্যকার যখন নাটক রচনা করেন তখন তিনি তাঁহার পারিপার্শ্বিক জনগণের চিত্তবৃত্তির কথাই স্মরণ করিয়া থাকেন।১ ড্রাইডেন একটি সুন্দর কথা বলিয়াছেন—

'The dramas' laws the dramas' patrons give,
For we that live to please, must please to live'

বাঙালী দর্শকদের রুচি ও চাহিদার প্রতি লক্ষ্য করিয়াই নাট্যকারগণ তাঁহাদের নাটকে আলগা, অসংলগ্ন ও অসঙ্গত ঘটনা ও চরিত্রের আমদানী করিয়া থাকেন। পাঁচমিশেলি উপাদানের বৈচিত্র্য না থাকিলে রঙ্গমঞ্চে বাংলা নাটক জমে না তাহা ভাবিয়াই নাট্যশিল্পের বিধিনিষেধ সব বিসর্জন দিয়া কতকগুলি সামঞ্জস্যহীন চমৎকারী ঘটনা জুড়িয়া তাঁহারা তাঁহাদের উদ্দেশ্য সিদ্ধ করিয়া থাকেন। গিরিশচন্দ্র ও ক্ষীরোদপ্রসাদের ন্যায় সুবিখ্যাত নাট্যকারদের নাটকেও এরূপ ঘটনা ও চরিত্রের অসংগতি ও অসম্ভাব্যতার মোটেই অভাব নাই। অভিনয়-গুণে ও পরিচালনা-নৈপুণ্যে এসব নাটকের অনেকগুলিই হয়তো রংগালয়ে জনসম্বর্ধনা লাভ করিয়াছে, কিন্তু তবুও কখনো চিরকালীন নাট্যবিচারক্ষেত্রে তাহাদের মূল্য স্বীকৃত হইবে না।২ উচ্ছ্বাস ও আতিশয্যপ্রিয় দর্শকদের মনোরঞ্জনের জন্য আমাদের অনেক নাটকেই সুদীর্ঘ সংলাপ ও অসম্বৃত ভাবাবেগের অতি তরল অবতারণা রহিয়াছে। সংলাপের দীর্ঘতার ফলে অনেক নাটক, যেমন—'শর্মিষ্ঠা,' 'পদ্মাবতী,' 'লীলাবতী' প্রভৃতির নাট্যরস ব্যাহত হইয়াছে। অনেক নাট্যকার তাঁহাদের নাটকের করুণ রস বৃদ্ধি

১। 'Moreover, since the dramatist must ever adjust his conceptions to the theatre of his own time, it follows that he must seek to pen his works in such a way as to make appeal, not vaguely to 'an audience in general, or to some imagined audience of after times, but to the only audience he knows—that of his own period Thus to a very large extent he is dependent upon the kind of players frequenting the theatre during the years that he is writing.'

*World Drama by* A. Nicoll, P, 936

২। Elizabeth Drew এ বিষয়ে খুব সুন্দর আলোচনা করিয়াছেন—'If, for the sake of theatrical effect or incident, character is falsified or emotion distorted ; if part of the play is in one key and part in another ; if, in a realistic environment, people behave as if they were in the worlds of farce or of romance ; if the whole thing is humanly unconvincing and superficial no amount of brilliant acting, effective individual episodes and polished production will turn it into a good play.'

—*Discovering Drama* ( *Jonathan Cape* ), P. 109.

করিবার জন্য অকারণ করুণ ঘটনা ও অত্যধিক মৃত্যু ঘটাইয়াছেন। 'কীর্তিবিলাস,' 'কৌরব-বিয়োগ,' 'নীলদর্পণ,' 'প্রফুল্ল' প্রভৃতি নাটকের নাম এ প্রসংগে উল্লেখ করা যাইতে পারে। বলা বাহুল্য এরূপ অসংগত আতিশয্যের ফলে নাট্যকারদের ঈপ্সিত উদ্দেশ্যের বিপরীত প্রতিক্রিয়াই দর্শকদের হৃদয়ে জাগরিত হইয়াছে।

বাঙালী দর্শকদের মানসপ্রকৃতি অনুযায়ী বাংলা নাটক আঙ্গিক ও ভাবের দিক দিয়া কি রকম বিশিষ্ট রূপ লাভ করিয়াছে সে সম্বন্ধে উপরে আলোচনা করা হইল। কিন্তু জাতিগত ও স্বভাবজাত প্রকৃতি ছাড়াও দর্শকদের একটি সমাজচেতনা আছে এবং নাটকে তাহারও অবশ্য-ম্ভাবী প্রভাব ছড়াইয়া পড়ে। বস্তুত সমাজরূপ নাটকে যতখানি প্রতিফলিত হয় কবিতা এমন কি গল্প-উপন্যাসের মধ্যেও ততখানি হয় কিনা সন্দেহ। বাংলা নাটকের গোড়া হইতেই এই সমাজচেতনার বিচিত্র রূপায়ণ লক্ষ্য করা যায়। উনবিংশ শতাব্দীর মধ্যভাগ হইতে বাংলার সমাজমন নানা ভাবতরঙ্গ ও সমস্যাবিক্ষোভে আলোড়িত হইয়াছে। বিভিন্ন সময়ে নানা সামাজিক, রাজনৈতিক ও ধর্মনৈতিক আন্দোলন সমাজের ব্যবস্থিত ভিত্তিকে তীব্রভাবে আন্দোলিত করিয়াছে। এই সব আন্দোলনের ফলে সমাজের বিভিন্ন স্তরে মানুষের মনের মধ্যে নানা ক্রিয়া-বিক্রিয়ার সৃষ্টি হইয়াছে। বাংলা নাটকের ইতিহাস ধারাবাহিকভাবে অনুধাবন করিলে সমাজের এই রহস্যজনক গতি ও প্রকৃতির সন্ধান পাওয়া যাইবে। আমরা দেখিব যে, এই সমাজ নিশ্চল নহে নিয়তচঞ্চল, কিন্তু তাহার গতি শুধু প্রগতি নহে পরাগতিও হইয়াছে। উনবিংশ শতাব্দীর মধ্যভাগে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের বিধবা-বিবাহ আন্দোলন সমর্থন করিয়া লেখা হইল 'বিধবা-বিবাহ,' 'বিধবা বিরহ,' 'চপলাচিত্তচাপল্য,' 'আনন্দময়' প্রভৃতি নাটক আর উনবিংশ শতাব্দীর শেষভাগে গিরিশযুগে এই বিধবা বিবাহ নিন্দা করিয়া 'শাস্তি কি শান্তি,' 'তরুবালা' প্রভৃতি নাটক রচিত হইল। ব্রাহ্মধর্মের নবপ্রতিষ্ঠার সময় সেই ধর্ম প্রশংসিত হইল দীনবন্ধু দ্বারা আবার নবহিন্দুজাগরণের সময় সেই ব্রাহ্মধর্ম নিন্দিত হইল অমৃতলাল বসুর নাটকে। সমাজ, ধর্ম ও ও রাষ্ট্রসম্বন্ধে বিভিন্ন চেতনার মধ্যে এক একটি এক এক সময়ে প্রবল হইয়া উঠিয়াছে এবং তখন সেই চেতনাপ্রসূত নাটকের প্রাধান্য আমরা দেখিয়াছি। প্রথম যুগে সমাজচেতনাই নাটকের মধ্যে প্রভাব বিস্তার করিয়াছে। তখন বিধবা বিবাহ, বহু বিবাহ, মদ্যপান, লাম্পট্য প্রভৃতি সমস্যা রামনারায়ণ, মাইকেল, দীনবন্ধু প্রভৃতির নাটকে রূপায়িত হইয়াছে। গিরিশযুগে আবার রামকৃষ্ণ বিবেকানন্দ প্রভৃতি ধর্মাবতারের প্রভাবে ধর্মাদর্শই প্রধান হইয়া উঠিয়াছে, সেজন্য রাজকৃষ্ণ, গিরিশচন্দ্র, বিহারীলাল চট্টোপাধ্যায়, অতুলকৃষ্ণ মিত্র প্রভৃতি নাট্যকার তখন বেশির ভাগ পৌরাণিক নাটক রচনা করিলেন। বঙ্গভঙ্গ আন্দোলনের সময় হইতে রাজনৈতিক ভাবোদ্দীপনা দেশের হৃদয় অধিকার করিয়া লইয়াছিল, সে কারণে বিংশ শতাব্দীর গোড়া হইতে জাতীয় ভাবপ্রাণিত ঐতিহাসিক নাটকের পরাকাষ্ঠা দেখা গিয়াছে। দ্বিজেন্দ্রলাল-ক্ষীরোদপ্রসাদের নাটকে ইহার প্রমাণ সুপরিস্ফুট। বাংলা সমাজের এই ত্রয়ী চেতনা অনুযায়ী বাংলা নাটকের সামাজিক, পৌরাণিক ও ঐতিহাসিক এই ত্রিধারা প্রবাহিত হইয়াছে।

## বাংলা নাট্য-সমালোচনার আদর্শ

বাংলা নাট্যসাহিত্যের সমালোচনা শেষ করিলাম, কিন্তু এখন বোধহয় সেই সমালোচনার একটা কৈফিয়ত প্রয়োজন। সকলেই লক্ষ্য করিয়াছেন যে, এই গ্রন্থে নাটকের পাঠ্য দিক অপেক্ষা অভিনেতব্য দিকের উপরেই নজর দেওয়া হইয়াছে বেশি; সেজন্য রসবিচারে রঙ্গমঞ্চের প্রয়োগরীতিকৌশলের কথা সব সময়েই মনে রাখা হইয়াছে। সাহিত্যের অন্যান্য বিভাগে সমালোচক তাঁহার বুদ্ধি ও বিচারশক্তি লইয়া একক আসনে অধিষ্ঠিত কিন্তু নাটকের ক্ষেত্রে তিনি প্রেক্ষাগৃহের রসমগ্ন দর্শকদেরই একজন। Sarcey বলিয়াছেন, A play without an audience is inconceivable." রঙ্গমঞ্চের আলোকসজ্জা, দৃশ্যসজ্জা ও আবহ-সঙ্গীতের সহযোগিতায় বিশেষ বিশেষ রূপসজ্জা গ্রহণ করিয়া নির্দিষ্ট সময়ের মধ্যে অভিনেতা-অভিনেত্রীগণ যে বিশিষ্ট নাট্যরস সৃষ্টি করিয়া দর্শকচিত্তে তাহা সঞ্চার করিতে সক্ষম হন তাহারই গুণাগুণ লইয়া নাটকের বিচার করিতে হইবে। এজন্য নাটকের ইতিহাস নাট্যশালার ইতিহাসের সহিত গভীরভাবে জড়িত। গ্রীসে কুড়ি হাজার দর্শকের সম্মুখে নাটকের অভিনয় হইত, সেজন্য গ্রীক নাটকে শাণিত সংলাপ-সংঘাত ও সূক্ষ্ম ভাব-বৈচিত্র্য অপেক্ষা উদাত্ত-গম্ভীর দূরশ্রাব্য আবৃত্তির উপরেই জোর দেওয়া হইত। এলিজাবেথের যুগে রঙ্গমঞ্চে দৃশ্যপট ব্যবহৃত হইত না বলিয়াই শেক্‌সপীয়ারকে বহু ছোট ছোট অবান্তর দৃশ্য এবং সংলাপে নিসর্গ-বর্ণনার অবতারণা করিতে হইত। আধুনিক দ্রুত-গতিশীল যুগে দর্শকের চলিষ্ণু চিত্তবৃত্তির সহিত সমতা রাখিবার জন্য, বিশেষ করিয়া চলচ্চিত্রের সহিত প্রতিযোগিতার জন্যই ঘূর্ণায়মান রঙ্গমঞ্চ প্রভৃতির উদ্ভব হইয়াছে, এবং সেই সব রঙ্গমঞ্চের প্রয়োজনেই নাটকের আঙ্গিক পরিবর্তিত হইতেছে এবং সংক্ষিপ্ত অথচ ক্ষিপ্রক্রিয়াশীল নাটক রচিত হইতেছে। দর্শকের রুচি ও চাহিদা অনুযায়ী রঙ্গমঞ্চের প্রযোগরীতি ও কলাকৌশলের পরিবর্তন এবং সেই সঙ্গে সঙ্গে নাটকেরও নব নব আঙ্গিক ও রূপরেখার বিকাশ। নাট্যকারকে নাটক লিখিবার সময় এই দর্শক ও রঙ্গমঞ্চের কথা সর্বক্ষণ মনে রাখিতে হইবে। বার্নার্ড শ-এর কথা উল্লেখ করিতে ইচ্ছা হয়। তিনি বলিয়াছেন, 'I do not select my methods, they are imposed upon me by a hundred considerations : by the physical consideration of theatrical representation, by the laws devised by the municipality to guard against fires and other accidents to which theatres are liable, by the economical commerce, by the nature and limits of the art of acting, by the capacity of the spectators for understanding what they see and hear, and by the accidental circumstances of the particular production in hand, যে সব বিষয়ের বিবেচনা নাট্যকারের সৃষ্টিশক্তিকে নিয়ন্ত্রিত করে সেগুলি নাট্যসমালোচক

উপেক্ষা করিতে পারেন না, করিলে তাঁহার সমালোচনা ভ্রান্তিবিলাস হয় মাত্র, সত্যবিচার হয় না।

এখানে একটি কথা উঠিতে পারে যে, এমন তো অনেক নাটক আছে যেগুলির অভিনয় আমরা দেখি নাই, কিংবা উহাদের রঙ্গমঞ্চে প্রযোগরীতির কথাও আমরা কিছু জানি না, অথচ উহাদের শাশ্বত সাহিত্য-গুণের জন্য চিরকাল আমরা ঐ সব নাটক পড়িয়া আসিয়াছি। সফোক্লিস, ইউরিপিডিস, অ্যারিস্টোফ্যানিস, এমন কি শেক্‌সপীয়ার ও শেকভ, শেরিডান ও শ-এর নাটক তো প্রধানত পাঠের মধ্য দিয়াই আমাদের মনে চিরকালীন প্রভাব বিস্তার করিয়াছে। এই প্রশ্নের উত্তরে বলা যাইতে পারে যে, নাটক পাঠ করিলেও তাহার একটি অভিনেতব্য রূপ আমাদের ক্রিয়াচঞ্চল কল্পনায় জাগরূক করিতে না পারিলে কখনও তাহার যথার্থ রস হৃদয়বেদ্য হইবে না। সেজন্য মনে মনে একাকী পড়িলে চলিবে না। সম্মিলিত শ্রোতাদের মধ্যে স্বরসংযোগে অভিনয়ের ঢঙে অল্পবিস্তর অঙ্গসঞ্চালনের মধ্য দিয়া নাটক পড়া দরকার। তাহা না হইলে নাটকের রস নাটকের মধ্যেই অন্তঃশীল হইয়া থাকিবে, পাঠক ও শ্রোতাদের হৃদয়ক্ষেত্রে তাহা আর প্রবাহিত হইতে পারিবে না। আর একটি কথা। নাটক সমসাময়িক রঙ্গমঞ্চ ও দর্শকদের উদ্দেশ্য করিয়া রচিত হয় বটে, কিন্তু তাহা শুধু আমোদের উপাদান নহে, তাহা সাহিত্য। সাহিত্যের মূল্য নির্ভর করে তাহার মানবসত্য ও জগৎসত্যের সুগভীর অনুভূতির উপরে, তাহার রূপ ও রসের সুষ্ঠু সহযোগের উপরে। শ্রেষ্ঠ নাট্যকার তাঁহার নাটককে সাহিত্যের এই উত্তুঙ্গ স্তরে লইয়া যাইতে উৎসুক, অথচ তিনি সমসাময়িক রঙ্গমঞ্চ ও দর্শকদেরও অবহেলা করেন না। তিনি সমকালের ভূমিতে দাঁড়াইয়া চিরকালের আকাশ পানে তাকাইয়া থাকেন। সফোক্লিসের ইডিপাস ও ইউরিপিডিসের মিডিয়া কি সর্বকালের মানুষের প্রতিনিধি নহে? শেক্‌সপীয়ারকে এলিজাবেথীয় দর্শক আপনার ভাবিয়াছিল আবার আমরাও আমাদের আপনার ভাবিতেছি। মলিয়েরের নাটকেও কি ফরাসী দেশের মধ্য দিয়া সমগ্র বিশ্বকেই আমরা দেখিতেছি না? সেজন্য নাট্যসমালোচককেও নাটকবিচারে দর্শক ও দ্রষ্টা দুই-ই হইতে হইবে। তিনি নাটকে সন্ধান করিবেন মৃত্যুশীল মানুষ ও মৃত্যুহীন মানুষ—উভয়কেই।

নাটকের এই সাময়িক ও চিরকালীন উপাদানের কথা আলোচনা করিতে যাইয়া আমাদের বাংলা নাটকের ক্ষেত্রে উপস্থিত হইতে হয়। আলোচ্য গ্রন্থে বাংলা নাটকের আলোচনায় পাশ্চাত্য নাট্যশাস্ত্রের রীতিনীতিগুলিই প্রধানত প্রয়োগ করিয়াছি। অনেকে আপত্তি তুলিয়া বলিতে পারেন, আমাদের নাট্যসাহিত্যে আমাদের সমাজের বিশিষ্ট জীবনধারা চেতনা ও আদর্শ প্রতিফলিত, সুতরাং সেই সাহিত্যের বিচার বিশ্লেষণে পাশ্চাত্য সমালোচনা-রীতি প্রযোজ্য নহে। কিন্তু বাংলা নাটক ও নাট্যশালার ইতিহাসে বিদেশী প্রভাবের অবিচ্ছিন্ন ধারাই তো আমরা লক্ষ্য করিয়াছি। অবশ্য প্রাথমিক অনুবাদ-যুগের নাটক-গুলিতে সংস্কৃত প্রভাবই প্রধান ছিল একথা সত্য। কিন্তু এই প্রভাব হইতে মুক্ত হইয়া বিশ্বনাট্য সাহিত্যের সর্বজনীন ধারার সহিত যুক্ত হওয়ার দিকেই আত্মপ্রতিষ্ঠ বাংলা নাটকের

লক্ষ্য ছিল গোড়া হইতেই। সেজন্য প্রথম দুইজন মৌলিক নাট্যরচয়িতাই, অর্থাৎ তারাচরণ ও যোগেন্দ্রচন্দ্র পাশ্চাত্য নাটকের রীতি গ্রহণ করিয়াছেন। মধুসূদন তো স্পষ্টই বলিয়াছেন, 'Besides, remember that I am writing for that portion of my country men who think as I think, whose minds have been more or less imbued with western ideas and modes of thinking.' গিরিশচন্দ্রও স্বীকার করিয়াছেন যে, মহাকবি শেক্‌স্‌পীয়ারের পদাঙ্ক অনুসরণ করিয়া তিনি নাটক রচনা করিয়াছিলেন। তারপর দ্বিজেন্দ্রলালও যে পাশ্চাত্য নাট্যাদর্শ দ্বারা অনুপ্রাণিত হইয়াছিলেন তাহা উল্লেখ করা বাহুল্য মাত্র। বস্তুত তাঁহার ন্যায় পাশ্চাত্য-নাট্যধর্মী বাংলা নাটক আর কেহই লিখিতে সক্ষম হন নাই। দ্বিজেন্দ্রলালের সমকালীন দেশায় ভাবাশ্রিত নাট্যকার ক্ষীরোদপ্রসাদও বলিয়াছেন, যাঁহাদের দ্বারা বঙ্গে রঙ্গালয়ের প্রতিষ্ঠা, এবং সেই সময় হইতে আজও পর্যন্ত যাঁহারা বঙ্গভাষায় নাটক লিখিয়া আসিতেছেন, সকলেই অল্পবিস্তর ইংরাজী ভাষায় অভিজ্ঞ, সকলেই পাশ্চাত্য নাটকাদির কিছু না কিছু রস গ্রহণ করিয়াছেন।'১ এখন জিজ্ঞাস্য এই, বাংলা সাহিত্যের শ্রেষ্ঠ নাট্যকারগণ যখন সচেতন ভাবে পাশ্চাত্য নাটকের ধারা অনুসরণ করিয়া নাটক রচনা করিয়াছেন তখন তাঁহাদের নাটকের সমালোচনায় পাশ্চাত্য নাট্যশাস্ত্রের নিয়মকানুনগুলি প্রয়োগ না করিলে কিভাবে চলে?

কেহ কেহ বলেন, বহিরঙ্গের মিল থাকিলেও পাশ্চাত্য নাটকের সহিত বাংলা নাটকের প্রাণবস্তুর দিক দিয়া কোন মিল নাই। তাঁহারা যুক্তি প্রয়োগ করেন যে, পাশ্চাত্যজীবন বস্তুবাদী, সেজন্য জীবনের দ্বন্দ্ব-সংঘাত ও ট্র্যাজিক পরিণতি সেখানে স্বাভাবিক; কিন্তু ভারতীয় জীবন অধ্যাত্মবাদী, ইহলোকের দ্বন্দ্ব-সংঘাত এখানে কখনও প্রধান হইয়া উঠে নাই, সেজন্য পাশ্চাত্য ট্র্যাজিক ভাবকল্পনা এখানে নিরর্থক ও অসঙ্গত। এই বিষয়টি একটু বিচার করা দরকার। আমরা ইতিপূর্বে দেখাইয়াছি যে, নাটকের মধ্যে সমকালীন ও চিরকালীন দুইরকম উপাদানই বর্তমান থাকে। অনুরূপভাবে বলা যায় যে, ইহাতে দেশজনীন ও বিশ্বজনীন দুইরকম ভাবই সমাবেশিত হয়। দেশীয় লোকের ভাব, স্বভাব ও সমাজরূপ যেমন ইহাতে উদ্‌ঘাটিত হয়, তেমনি বিশ্বের সাধারণ মানুষ ও বিশ্বনীতির একটি সর্বজনগ্রাহ্য রূপও ইহাতে আভাসিত হয়। যাঁহারা বাংলা নাটককে শুধু কেবল বাঙালীর নাটক বলিতে চান, তাঁহারা ইহাকে অত্যন্ত ছোট করিয়া দেখেন। তাঁহারা ভুলিয়া যান যে, উনবিংশ শতাব্দী হইতে বাঙালী যে নবসাহিত্য রচনা করিতে আরম্ভ করিল তাহাতে বাংলার চিত্তবৃত্তির সহিত বিশ্ব-চিত্তবৃত্তির যোগ ঘটিয়া গেল, বাঙালী তাহার সীমান্বিত মৃত্তিকার আবেষ্টনী হইতে বিশ্বের উদার আঙ্গিনায় মুক্তিলাভ করিল। তখন হইতে তাহার কাব্য, উপন্যাস, নাটকের ক্ষেত্রে পূর্ববাহিনী ও পশ্চিমবাহিনীর সঙ্গম ঘটিয়া গেল। সেই সঙ্গমের বিপুল জলোচ্ছ্বাস ও উল্লসিত কলরবের মধ্যে সে তাহার নবজাত বিশ্বরূপ প্রত্যক্ষ করিল। বাঙালী বাংলা নাটক

১ রঙ্গালয়ের উন্নতি ও অবনতি—নাট্যমন্দির, শ্রাবণ, ১৩১৭।

দেখিল, কিন্তু সে ভীমসিংহ ও সাজাহানকে রাজা লীয়ারের সহিত তুলনা করিল, কৃষ্ণকুমারী ও সরোজিনীর সহিত গ্রীক নায়িকা ইফিজেনিয়ার সাদৃশ্য দেখিতে পাইল, 'নীলদর্পণ'কে Uncle Tom's Cabin-এর সমতুল্য মনে করিল, মলিয়েরের সহিত অমৃতলাল ও মেটারলিঙ্কের সহিত রবীন্দ্রনাথকে মিলাইয়া দেখিল এবং দিগিন বন্দ্যোপাধ্যায় ও তুলসী লাহিড়ীর নাটকে পাশ্চাত্য সমাজবিপ্লবের প্রতিধ্বনি শুনিতে পাইল।

দেশে দেশে সাহিত্যের ভাবপরিবেশের পার্থক্য ঘটে সত্য, কিন্তু সাহিত্যের রূপ ও রসচেতনার মধ্যে সব দেশেই মোটামুটি সমতা লক্ষ্য করা যায়। একটি রসোত্তীর্ণ কবিতার কলাকৌশল সূক্ষ্মভাবে বিচার করিলে দেখা যাইবে যে, সেই কলাকৌশল সকল দেশের শ্রেষ্ঠ কবিতাতেই প্রযোজ্য। তেমনি নাটকের বেলাতেও বলা চলে যে, ইহার আঙ্গিক ও রসের উপাদানের মধ্যেও একটা দেশনিরপেক্ষ সাধারণত্ব আছে। অভিনেতব্য গুণ, ঘটনার ঘাত-প্রতিঘাত, চরিত্রদ্বন্দ্ব, আকস্মিকতা, জীবন্ত গতিবেগ—এগুলি নাটকের সাধারণ ধর্ম, এগুলি না থাকিলে কোন দেশের নাটকই নাটকপদবাচ্য নহে। সংস্কৃত নাটক ও যাত্রার কথা প্রতিবাদ স্বরূপ অনেকেই উল্লেখ করিবেন। কিন্তু সভয়ে বলিতে চাই যে, সংস্কৃত নাটকের মধ্যে কাব্যগুণ যতখানি প্রধান, নাট্যগুণ ততখানি নহে এবং যাত্রার মধ্যেও সঙ্গীত ও ধর্মবিশ্বাসের প্রতি যতখানি লক্ষ্য, নাটকত্বের প্রতি কখনও ততখানি লক্ষ্য দেওয়া হয় নাই। বাক্যের সহিত বাক্য ও মনের সহিত মনের সংঘর্ষের ফলে যে বিশিষ্ট রসের উদ্রেক হয়, তাহার সহিত উনবিংশ শতাব্দীতে নবরচিত নাটকের মধ্যেই আমাদের প্রথম পরিচয় হইল। অবশ্য জীবনের সংঘাতময় রূপ অনেক বাংলা নাটকেই সুষ্ঠুভাবে পরিস্ফুট হয় নাই, তাহা আমরা পূর্ববর্তী প্রবন্ধে আলোচনা করিয়াছি। কিন্তু তাহা নাটকের ত্রুটি, সমর্থনীয় গুণ নহে। বাংলা সাহিত্যে সার্থক ট্র্যাজেডি বেশি নাই ইহা আমরা দেখাইয়াছি, কিন্তু ট্র্যাজেডির বিশিষ্ট রস যে বাঙালীর পক্ষে সৃজ্য ও আস্বাদ্য নহে ইহা আমরা কিছুতেই স্বীকার করিব না। দুঃখের যে সমাধানহীন, প্রতিকারহীন রূপের মধ্যে জীবনের সর্বোত্তম উপলব্ধি তাহা নিশ্চয়ই আমরা বাংলা নাটকে সন্ধান করিতে থাকিব। অনেকে বাঙালী জীবনের প্রকৃতি ও আদর্শের দোহাই দিয়া বাংলা নাটকে পাশ্চাত্য ট্র্যাজেডির অনধিকারপ্রভাব সম্বন্ধে জোর দিয়া বলেন। কিন্তু আমরা ইডিপাস, অরিস্টিস, মিডিয়া, ম্যাকবেথ, লীয়ার, ওথেলো, নোরা ও হেড্ডা গ্যাবলারের ট্র্যাজেডি দেখিয়া অভিভূত হইব, অথচ সেরকম ট্র্যাজেডি আমাদের ভাষায় আশা করিব না? আমাদের আদিকাব্য রামায়ণ ও মহাভারতের মধ্যে জীবনের গভীরতম ট্র্যাজিক রূপ প্রকাশিত, অথচ সেই রূপ আমাদের সাহিত্যের মধ্যে অসম্ভব ভাবিব, ইহা কিরূপ বিচারনীতি? বাংলা নাটকে ট্র্যাজেডির স্বল্পতা আছে, কিন্তু যেখানে সেই ট্র্যাজেডির প্রকাশ, সেখানেই কি আমরা শ্রেষ্ঠ নাট্যধর্মের পরিচয় পাই নাই? ভীমসিংহের অসহায় অন্তর্দ্বন্দ্বে, নিমচাঁদের বিফলীকৃত জীবনের অন্তর্মৌন বেদনায়, জনার বিক্ষুব্ধ অন্তর্জ্বালায়, নুরজাহানের দুঃসহ অন্তঃসংঘাতে, চাণক্যের ঊষর হৃদয়বুভুক্ষায়, বিক্রমদেবের সুকঠিন

আত্মনিপীড়নে, রঘুপতির শোকাবহ পরাজয়ে, আলমগীরের দুর্বল স্বপ্নবিলাপে, এবং কর্ণের ভাগ্যলাঞ্ছিত পরিণতিতেই তো নিত্যকালের ট্র্যাজিক রূপ আত্মবিকাশ করিয়াছে। সমালোচনা করিবার কালে ইহাদিগকেই আদর্শরূপে স্থাপন করিয়া অন্যান্য নাট্যচরিত্রের ট্র্যাজিক গুণাগুণ বিচার করিব। বাংলা নাটকে ট্র্যাজেডির অভাব ও মেলোড্রামার আধিক্য থাকা সত্ত্বেও ট্র্যাজেডিকেই আদর্শরূপে গ্রহণ করিব, মেলোড্রামাকে নহে ; না, বাঙালী জীবনের দোহাই দিলেও নহে।

আর একটি কথা। পূর্ববর্তী প্রবন্ধে দেখান হইয়াছে, কিভাবে সমাজ-মনের ক্রিয়া-বিক্রিয়ার ফলে নাটকের গতি ও প্রকৃতি নির্ধারিত হয়। নাট্য-সমালোচনার ক্ষেত্রে সেজন্য সমাজমনের পরিচয় ও নাট্যবিচার অবিচ্ছেদ্যভাবে যুক্ত। শিল্পী আপন অন্তরে অনুভূত কোন বিশেষ সত্যকে রূপায়িত করেন বটে, কিন্তু তিনিও সামাজিক মানুষ, পারিপার্শ্বিক সমাজ তাঁহার মানস-অনুভূতিকে বিশেষভাবে গঠিত ও চালিত করে। সুতরাং নাটকের ভাববস্তু বিশ্লেষণে শিল্পীর অন্তরগত ও বহিরাগত উভয় প্রকার প্রেরণাই নিরীক্ষা ও নির্ণয় করা উচিত। নাট্য-সাহিত্যের ইতিহাস ধারাবাহিকভাবে আলোচনা করিলে দেখা যায়, সেই ইতিহাসে নাট্যশিল্পের ক্রমসমৃদ্ধ বিবর্তনই শুধু পরিস্ফুট নহে, তাহাতে শতবর্ষকাল ধরিয়া বাংলার নবজাগ্রত সমাজ কিরূপ আঘাত সংঘাতের মধ্য দিয়া তাহার বিচিত্র যাত্রাপথে অগ্রসর হইয়াছে তাহার স্বরূপও প্রকাশিত। আলোচ্য বাংলা নাটকের ইতিহাসে বাঙালীর নাট্যসাধনার পরিচয় এবং সঙ্গে সঙ্গে নাট্যসাধনার মধ্য দিয়া বাঙালীর পরিচয় জানিবারই চেষ্টা করা হইয়াছে।

# গ্রন্থ-পঞ্জী

## (ক) সাধারণ

১। Aristotle's Poetics—Tr. by Bouchier
[ নাট্যশাস্ত্রীদের গুরু আজও পর্যন্ত নাট্যবিচারের শ্রেষ্ঠ পথপ্রদর্শক ]

২। The Theory of Drama by A. Nicoll
[ নাট্যসমালোচনার অদ্বিতীয় গ্রন্থ। নাটকের সমস্ত দিক ইহাতে আলোচিত। ]

৩। Dramatic Art and Literature by Schlegel
[ জার্মান সমালোচকের সুপ্রসিদ্ধ গ্রন্থে গ্রীক নাটক হইতে আরম্ভ করিয়া বিভিন্ন যুগের পৃথিবীর শ্রেষ্ঠ নাট্যকারদের আলোচনা আছে ]

৪। European Theories of Drama by Barret A. Clark
[ অ্যারিস্টোটল হইতে আধুনিক কাল পর্যন্ত নাট্য-সমালোচনার ইতিহাস। ]

৫। Tragedy by W. M. Dixon
[ ট্র্যাজেডির বিভিন্ন দিক সম্বন্ধে দার্শনিকতাপূর্ণ কয়েকটি বিচ্ছিন্ন প্রবন্ধের সমষ্টি। ]

৬। Tragedy by A. H. Thorndike
[ ইংরাজী ট্র্যাজেডির ধারাবাহিক ইতিহাস ]

৭। Dramatic Essays by Dryden
[ নাটক সম্বন্ধে সুপ্রসিদ্ধ সাহিত্যিক-সমালোচকের প্রবন্ধগুলি বিশেষ তথ্যপূর্ণ ও প্রামাণ্য। ]

৮। An Introduction to the Study of Literature by Hudson
[ সাহিত্যের বিভিন্ন শাখা সম্বন্ধে সরস ও মনোরম আলোচনা ]

৯। An Essay on the Idea of Comedy byMeredith
[ সংক্ষিপ্ত হইলেও সরস সমালোচনা ]

১০। Principles of Criticism by Worsfold
[ সাহিত্য বিষয়ক কয়েকটি প্রবন্ধসহ নাটক সম্বন্ধে একটি উপাদেয় নিবন্ধ ]

১১। Shakespearean Tragedy by Bradley
[ শেক্‌সপীয়ারের প্রধান চারখানি বিয়োগান্তক নাটক অবলম্বন করিয়া ট্র্যাজেডির অতি গম্ভীর ও সুনিপুণ বিশ্লেষণ ]

১২। Shakespeare as a Dramatic Artist by R. G. Moulton
[ শেক্‌সপীয়ারের কয়েকখানি নাটকের আলোচনা প্রসঙ্গে নাটকের অতি সূক্ষ্ম টেকনিকের অবতারণা ও বিশ্লেষণ। ]

১৩। World Drama by A. Nicoll
[ বিশ্বের সমগ্র নাট্যসাহিত্যের পূর্ণাঙ্গ আলোচনা। নাট্যসমালোচনার মহাভারত।]

১৪। The Theatre by Sheldon Cheney
[ বিশ্বের নাট্যশালার বিস্তৃত ইতিহাস ]

১৫। Tragedy by F. L. Lucas
[ ট্র্যাজেডি-তত্ত্ব লইয়া সূক্ষ্ম ও সারগর্ভ আলোচনা ]

১৬। British Drama by A. Nicoll
[ ইংরাজী নাটকের প্রামাণ্য ইতিহাস ]

১৭। The Tragic Drama of the Greeks by A. E. Haigh
[ গ্রীক ট্র্যাজেডির সব দিক লইয়া সুনিপুণ বিশ্লেষণ ]

১৮। Specimens of English Dramatic Criticism by A. C. Ward
[ প্রসিদ্ধ নাটকের অভিনয় ও অভিনয়-প্রথা সম্বন্ধে মূল্যবান নিবন্ধ-সংকলন ]

১৯। Discovering Drama by Elizabeth Drew
[ নাট্যতত্ত্ব সম্বন্ধে মনোজ্ঞ বিচার ও ব্যাখ্যা ]

২০। On Poetry in Drama by Harley Granville Barker
[ নাটকে কাব্যের স্থান লইয়া আলোচনা ]

২১। Tragic Relief by P. K. Guha
[ ট্র্যাজেডির আনন্দন-তত্ত্ব লইয়া চিত্তাকর্ষক আলোচনা ]

২২। Sanskrit Drama by Keith
[ সংস্কৃত নাটক ও নাট্যতত্ত্ব বিষয়ক বিখ্যাত প্রামাণিক গ্রন্থ ]

২৩। Encyclopaedia Britannica

২৪। বিশ্বকোষ

২৫। Bengali Literature in the Nineteenth Century by Dr. S. K. De
[ ১৮০০-১৮২৫—এই ২৫ বৎসরের কবি, যাত্রা, পাঁচালী প্রভৃতি রচয়িতাদের তথ্যপূর্ণ ইতিহাস। ]

২৬। Western Influence in Bengali Literature by P. R. Sen
[ ঊনবিংশ শতাব্দীর বাংলা সাহিত্যের উপর পাশ্চাত্য প্রভাব লইয়া আলোচনা ]

২৭। The Bengali Theatre by S. P. Mookerjee
[ রঙ্গশালার ইতিহাস সম্বন্ধে তথ্যপূর্ণ আলোচনা ]

২৮। The Indian Stage by Hemendranath Das Gupta (Vols. I, II, III, IV )
[ হিন্দু রাজত্ব হইতে আধুনিকতম কাল পর্যন্ত বিভিন্ন প্রদেশের রঙ্গমঞ্চের ইতিহাস। ]

২৯। বঙ্গীয় নাট্যশালার ইতিহাস—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়

[ পুরাতন সংবাদপত্রের উপর নির্ভর করিয়া সাবধানতার সহিত লিখিত ]

৩০। নাট্যসাহিত্যের ভূমিকা—বিভাস রায় চৌধুরী

[ বাংলা ভাষায় নাটকের রীতি ও রস লইয়া মনোজ্ঞ আলোচনা ]

৩১। বাঙ্গলা ভাষা ও সাহিত্য বিষয়ক প্রস্তাব—রামগতি ন্যায়রত্ন

[ বাংলা সাহিত্যের অন্যতম আদি ও প্রসিদ্ধ ইতিহাস ]

৩২। বাংলা সাহিত্যের ইতিহাস—ডাঃ সুকুমার সেন ( ২য় খণ্ড )

[ ঊনবিংশ শতাব্দীর সমুদয় বিখ্যাত ও বিস্মৃত সাহিত্যিকদের রচনাবলী সম্বন্ধে অশেষ তথ্যপূর্ণ প্রামাণ্য ইতিহাস ]

৩৩। সাহিত্যসাধক চরিতমালা—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় সম্পাদিত

নির্ভুল সন ও তারিখসহ প্রসিদ্ধ সাহিত্যিকদের জীবনী ও রচনাবলীর বিবরণ ]

৩৪। রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ—শিবনাথ শাস্ত্রী

[ ঊনবিংশ শতাব্দীর সামাজিক ও সাংস্কৃতিক ধারার নানা জ্ঞাতব্য তথ্য-সম্বলিত বিশেষ প্রয়োজনীয় গ্রন্থ ]

৩৫। সেকাল আর একাল—রাজনারায়ণ বসু

[ নানা সংবাদসমৃদ্ধ সুরসাল পুস্তিকা ]

৩৬। The Bengali Drama by Dr. P. C. Guha Thakurta

[ বাংলা নাটকের সর্বপ্রথম ইতিহাস ]

৩৭। নাট্যসাহিত্যের আলোচনা ও নাটক বিচার—সাধনকুমার ভট্টাচার্য ( ১ম, ২য় ও ৩য় খণ্ড )

[ নাট্যতত্ত্ব সম্বন্ধে বিশেষ সারগর্ভ বিচার এবং কয়েকখানি প্রসিদ্ধ নাটকের সুবিস্তৃত বিশ্লেষণ ]

## (খ) মাইকেল মধুসূদন

৩৮। মাইকেল মধুসূদনের জীবন চরিত—যোগীন্দ্রনাথ বসু

[ মধুসূদনের জীবনী ও সাহিত্যালোচনাসহ সমসাময়িক বহু বৃত্তান্তে সমৃদ্ধ অতুলনীয় গ্রন্থ। ]

৩৯। মধুস্মৃতি—নগেন্দ্রনাথ সোম

[ বহু তথ্যসমৃদ্ধ জীবনী-গ্রন্থ ]

৪০। বঙ্গীয় সাহিত্য পরিষৎ হইতে প্রকাশিত মধুসূদনের গ্রন্থাবলী

## (গ) দীনবন্ধু মিত্র

৪১। দীনবন্ধু জীবনী—বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

[ দীনবন্ধু-সমালোচনার পথ-প্রদর্শক ]

৪২। দীনবন্ধু মিত্র—ডাঃ সুশীলকুমার দে
[ দীনবন্ধুর নাট্যপ্রতিভা সম্বন্ধে সরস ও মৌলিক আলোচনা ]

## ( ঘ ) জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর

৪৩। জ্যোতিরিন্দ্রনাথের জীবনস্মৃতি—বসন্তকুমার চট্টোপাধ্যায়
[ জ্যোতিরিন্দ্রনাথের মুখে তাঁহার জীবনের স্মৃতিকথা বর্ণিত হইয়াছে ]

৪৪। জ্যোতিরিন্দ্রনাথ—মন্মথনাথ ঘোষ
[ জ্যোতিরিন্দ্রনাথের জীবনী ও সাহিত্য সমালোচনা ]

## ( ঙ ) গিরিশচন্দ্র ঘোষ

৪৫। গিরিশচন্দ্র—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়
[ গিরিশচন্দ্রের চরিত ও নাট্যালোচনার সর্বশ্রেষ্ঠ গ্রন্থ ]

৪৬। গিরিশচন্দ্র ও নাট্যসাহিত্য—কুমুদবন্ধু সেন
[ গিরিশচন্দ্রের সহিত কুমুদবাবুর কথোপকথনের মধ্যে গিরিশচন্দ্রের নীতি ও মত ব্যক্ত হইয়াছে ]

৪৭। গিরিশচন্দ্র—কুমুদবন্ধু সেন

৪৮। গিরিশ—প্রতিভা—হেমেন্দ্রনাথ দাসগুপ্ত
[ গিরিশ-সাহিত্যের বিস্তৃত আলোচনা ]

৪৯। গিরিশ নাট্যসাহিত্যের বৈশিষ্ট্য—অমরেন্দ্রনাথ রায়

৫০। গিরিশচন্দ্র—দেবেন্দ্রনাথ বসু

৫১। আমার কথা—বিনোদিনী দাসী

৫২। অর্দ্ধেন্দুশেখর—উপেন্দ্রনাথ বিদ্যাভূষণ.

৫৩। বিনোদিনী ও তারাসুন্দরী—উপেন্দ্রনাথ বিদ্যাভূষণ

## ( চ ) দ্বিজেন্দ্রলাল রায়

৫৪। দ্বিজেন্দ্রলাল—দেবকুমার রায়চৌধুরী
[ দ্বিজেন্দ্রলালের অন্তরঙ্গ বন্ধু দেবকুমারের দ্বারা তাঁহার জীবনচরিত ও সাহিত্যপ্রতিভা সুন্দরভাবে বিশ্লেষিত হইয়াছে ]

৫৫। দ্বিজেন্দ্রলাল—নবকৃষ্ণ ঘোষ

৫৬। বঙ্গবাণী—শশাঙ্কমোহন সেন

৫৭। উদাসী দ্বিজেন্দ্রলাল—দিলীপকুমার রায়
[ সরস কথোপকথনের ভাষায় রচিত কবি দ্বিজেন্দ্রলালের অপরূপ আলেখ্য ]

## (ছ) রবীন্দ্রনাথ

৫৮। Rabindranath : Poet and Dramatist by Edward Thompson
[ টমসন সাহেব প্রকৃত নাটকত্বের দিক দিয়াই রবীন্দ্রনাথের নাটকের অতি সার্থক সমালোচনা করিয়াছেন ]

৫৯। রবিরশ্মি ( ১ম ও ২য় খণ্ড )—চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়
[ রবীন্দ্রনাথের স্বীয় বক্তব্য এবং বহু প্রবন্ধ ও পত্র উদ্ধার করিয়া কবির অন্যতম অন্তরঙ্গ সমালোচক অশেষ সারগর্ভ সমালোচনা করিয়াছেন ]

৬০। রবীন্দ্রজীবনী ( ১ম ও ২য় খণ্ড )—প্রভাতকুমার মুখোপাধ্যায়
[ কবির একমাত্র প্রামাণ্য ও পূর্ণাঙ্গ জীবন চরিত ]

৬১। রবীন্দ্র সাহিত্যের ভূমিকা—ডাঃ নীহাররঞ্জন রায়
[ রবীন্দ্রসাহিত্যের বিভিন্ন দিক লইয়া সূক্ষ্ম ও রসপূর্ণ বিশ্লেষণ ]

৬২। রবীন্দ্রনাথ—ডাঃ সুবোধ সেনগুপ্ত
[ রবীন্দ্রপ্রতিভার বিভিন্নধারা আলোচিত হইয়াছে ]

৬৩। কাব্য-পরিক্রমা—অজিতকুমার চক্রবর্তী
[ রবীন্দ্র-সাহিত্যালোচনার পথপ্রদর্শক ]

৬৪। রবীন্দ্রনাট্য-প্রবাহ ( ১ম ও ২য় খণ্ড )—প্রমথনাথ বিশী
[ রবীন্দ্রনাথের সাঙ্কেতিক নাটক সম্বন্ধে অন্যতম শ্রেষ্ঠ সমালোচনা-গ্রন্থ ]

৬৫। রবীন্দ্রনাথ ( দ্বিতীয় পর্ব )—অশোক সেন
[ সাঙ্কেতিকতা ও সাঙ্কেতিক নাটক লইয়া বিচার ]

৬৬। রবীন্দ্রনাট্য পরিক্রমা—উপেন্দ্রনাথ ভট্টাচার্য
[ রবীন্দ্রনাথের সমস্ত নাটকের আলোচনা ]

৬৭। রবীন্দ্রগ্রন্থ-পরিচয়—ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
[ রবীন্দ্রনাথের গ্রন্থাবলীর নির্ভুল সন ও তারিখ ইহাতে উল্লিখিত হইয়াছে ]

৬৮। Symbolist Movement in Literature by A. Symons
[ সাঙ্কেতিকতা ও সাঙ্কেতিক সাহিত্য সম্বন্ধে শ্রেষ্ঠ গ্রন্থ ]

৬৯। Ideas of Good and Evil by W. B. Yeats
[ রূপক ও সাঙ্কেতিকতা লইয়া সারগর্ভ বিচার ]

## (জ) সাম্প্রতিক যুগ

৭০। Modern Drama by J. W. Marriott
[ আধুনিক নাটকের গতি ও প্রবণতা সম্বন্ধে উৎকৃষ্ট আলোচনা ]

৭১। Tendencies of Modern English Drama by A. E. Morgan
[ বর্তমান ইংরাজী নাট্যকারদের সমালোচনা ]

৭২। Twentieth Century Literature by A. C. Ward

[ বর্তমানকালের বিভিন্ন সাহিত্য-ধারার বিশ্লেষণ ]

৭৩। The Twentieth Century Drama by Lynton Hudson

[ আধুনিক ইংরাজি নাট্যধারা ও কয়েকখানি নাটকের নির্বাচিত অংশ-সংকলন )

৭৪। Drama since 1939 by Robert Speaight

[ যুদ্ধকালীন নাটকের আলোচনা ]

## ( ঝ ) পরিশিষ্ট

৭৫। The English Theatre by A. Nicoll

[ লব্ধপ্রতিষ্ঠ নাট্য-সমালোচক আধুনিকতম কাল পর্যন্ত ইংরাজী-রঙ্গমঞ্চের ইতিহাস লিপিবদ্ধ করিয়াছেন ]

৭৬। অভিনয়-শিক্ষা—ভূপেন্দ্রকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়

[ বহু চিত্রে শোভিত এই গ্রন্থখানাতে অভিনয়, সাজসজ্জা, রঙ্গমঞ্চ প্রভৃতি সম্বন্ধে যাবতীয় জ্ঞাতব্য তথ্য বর্ণিত হইয়াছে। ]

৭৭। মঞ্চে ও নেপথ্যে—মহেন্দ্রনাথ গুপ্ত

[ রঙ্গমঞ্চের সহিত ঘনিষ্ঠভাবে সংশ্লিষ্ট থাকিয়া মহেন্দ্রবাবু যে অভিজ্ঞতা ও জ্ঞান লাভ করিয়াছেন তাহাই বইখানাতে ব্যক্ত হইয়াছে। ]

৭৮। রঙ্গালয়ে ত্রিশ বৎসর—অপরেশচন্দ্র মুখোপাধ্যায়

[ খ্যাতনামা নট ও নাট্যকার অপরেশচন্দ্র রঙ্গালয়, অভিনেতা ও অনেক প্রসিদ্ধ নাটক সম্বন্ধে সরস আলোচনা করিয়াছেন। ]

৭৯। নাট্যমন্দির ( ৩ খণ্ড )

[ রঙ্গালয়, অভিনয়, অভিনেতা ও নাটক সম্বন্ধে বহু মূল্যবান প্রবন্ধের সংকলন ]

৮০। বঙ্গীয় নাট্যশালা—ধনঞ্জয় মুখোপাধ্যায়

[ রঙ্গালয়ের অভিনয়, অভিনেতা-অভিনেত্রী, দর্শক, সমালোচক প্রভৃতি সম্বন্ধে নানা সরস আলোচনা ]

৮১। রঙ্গালয়ের রঙ্গকথা—অবিনাশচন্দ্র গঙ্গোপাধ্যায়

[ রঙ্গমঞ্চের নেপথ্যে ঘটিত বহু রসাল ও হাস্যজনক ঘটনার উল্লেখ করা হইয়াছে ]

# নির্দেশিকা

## (ক) সাধারণ

## বাংলা নাটক ও নাট্যকার

সমাপ্ত